# শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত।

( শ্রীম—কথিত )

## চতুর্থ ভাগ।

"তব কথামৃতং তপ্তজীবনম্, কবিভিরীড়িতং কল্মষাপহম্।
শ্রবণমঙ্গলং শ্রীমদাততম্, ভুবি গৃণন্তি যে ভূরিদা জনাঃ॥"

শ্রীমদ্ভাগবত, গোপীগীতা।


দ্বিতীয় সংস্করণ। আশ্বিন, সন ১৩২১।

PUBLISHED BY
PRAVAS CHANDRA GUPTA,
13-2, Gooroopraşad Chowdhury's Lane,
Calcutta.

PRINTED AT THE
LAKSHMI PRINTING WORKS,
*64-1, 64-2, Sukea's Street,*
*CALCUTTA*

বাঁধান ১।৶৹ আনা।]

শ্রীশ্রীরামকৃষ্ণোজয়তি।

স্থিতপ্রজ্ঞস্য কা ভাষা সমাধিস্থস্য কেশব।
স্থিতধীঃ কিং প্রভাষেত কিমাসীত ব্রজেত কিম্॥

(গীতা, ২ অঃ; ৫৪।)

পরং ব্রহ্ম পরং ধাম পবিত্রং পরমং ভবান্।
পুরুষং শাশ্বতং দিব্যমাদিদেবমজং বিভুম্॥
আহুস্ত্বামৃষয়ঃ সর্ব্বে দেবর্ষি নারদস্তথা।
অসিতো দেবলো ব্যাসঃ স্বয়ং চৈব ব্রবীষি মে॥

(গীতা, ১০অঃ; ১২,১৩।)

---

শ্রীশ্রীগুরুদেব
শ্রীপাদপদ্ম ভরসা।

## পূজা ও নিবেদন।

যা দেবী সর্ব্বভূতেষু মাতৃরূপেণ সংস্থিতা।
নমস্তস্যৈ নমস্তস্যৈ নমস্তস্যৈ নমো নমঃ॥

মা,

শ্রীশ্রীদুর্গাপূজা আবার উপস্থিত। আজ নবম্যাদি কল্পারম্ভ। আমাদের নৈবেদ্য গ্রহণ কর। শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত চতুর্থ ভাগ, এবারের নৈবেদ্য।

মা, তোমার ও বাবার আশীর্ব্বাদে শ্রীকথামৃত আবার প্রকাশিত হইল। ঠাকুর শ্রীরামকৃষ্ণের অদ্ভুত চরিত্রের তেত্রিশ খানি চিত্র ইহাতে সন্নিবেশিত আছে। ভগবদ্ভক্তগণ ধ্যান করিবেন।

ভক্তদের জন্য এবারে একটি বিশেষ শুভসংবাদ আছে। ঠাকুর বলিতেছেন, **'মা, এখানে যারা আন্তরিক টানে আস্‌বে তারা যেন সিদ্ধ হয়'**। (২২২ পৃষ্ঠা) এই শুভ অঙ্গীকারবাণী ভক্তদের যেন সদা স্মরণ থাকে।

এবার ভক্তসমাগমকথা অনেক আছে। ছোট নরেন, পূর্ণ, নারা'ণ প্রভৃতি শেষের ছোকরা ভক্তদিগের জন্য ব্যাকুলতা; নরেন্দ্রের প্রতি পুনঃ পুনঃ সন্ন্যাসের উপদেশ; অধরকে চাকরী হইতে নিবৃত্তির উপদেশ; ৺জন্মাষ্টমী-দিবসে গিরীশের স্তব ও তাঁহার প্রতি ঠাকুরের উৎসাহবাণী—এই সকল চিত্র ভক্তেরা ধ্যান করিবেন, সন্দেহ নাই।

ঠাকুরের নানাবিধ ঈশ্বরীয় অবস্থা বর্ণনা করা মানুষের অসাধ্য। তাঁহার বালকাবস্থা বা পরমহংস অবস্থার কয়েকখানি চিত্র সন্নিবেশিত হইল। আর সিদ্ধিলাভের পর সাধনাবস্থায় যে সকল অমানুষিক ভাব ও অদ্ভুত দর্শন হইত, তাহারও কিঞ্চিৎ আভাস এই ভাগে পাওয়া যাইবে। * * *

এই গ্রন্থে বিবৃত **শ্রীমুখকথিত চরিতামৃত** ও ঠাকুরের **নানাবিধ অবস্থাও** একস্থানে সাজাইয়া দেওয়া হইয়াছে;—আমরা তাঁহার নিজের মুখে যাহা শুনিয়াছি ও নিজের চক্ষে যাহা দেখিয়াছি।

মা, ত্রয়োদশ বর্ষ পূর্ব্বে যখন শ্রীশ্রীকথামৃত-প্রণয়ন-দুরূহ-ব্রত তোমার অকৃতী সন্তান গ্রহণ করে, তুমি আশীর্ব্বাদ করিয়াছিলে ও অভয় প্রদান করিয়াছিলে। শ্রীশ্রীনরেন্দ্র প্রভৃতি গুরুভায়েরাও যার পর নাই উৎসাহ প্রদান করিয়াছিলেন। এখনও শ্রীযুক্ত বাবুরাম, শশী, গিরীশ প্রভৃতি ভায়েরা সর্ব্বদা উৎসাহ দিতেছেন।

মা, তোমার আশীর্ব্বাদ ও অভয়বাণী এ দাসানুদাসের একমাত্র অবলম্বন।

এক্ষণে করজোড়ে প্রার্থনা করিতেছি, কৃপা করিয়া আশীর্ব্বাদ কর, যেন শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত একমাত্র বাবার সেবা, তোমার সেবা, ও তোমাদের সন্তানদের ও ভক্তদের আনন্দবর্দ্ধনে উৎসর্গীকৃত হইয়া থাকে। ইতি

নবম্যাদি কল্পারম্ভ ও দেবীর বোধন।
কলিকাতা, ২৭এ সেপ্টেম্বর, ১৯১০;
১০ই আশ্বিন, ১৩১৭।

একান্ত শরণাগত, দাসানুদাস,
মা, তোমার অকৃতী সন্তান,
শ্রীম—

মা, তোমার আশীর্ব্বাদে চতুর্থভাগের দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হইল। কোজাগর পূর্ণিমা, আশ্বিন, ১৩২১।

শ্রীম—

## শ্রীশ্রীমার আশীর্ব্বাদ। সপ্তদশবর্ষ পূর্ব্বে।

বাবাজীবন,— * *

তাঁহার নিকট যাহা শুনিয়াছিলে, সেই কথাই সত্য। ইহাতে তোমার কোন ভয় নাই। এক সময় তিনিই তোমার কাছে এ সকল কথা রাখিয়াছিলেন; এক্ষণে আবশ্যকমত তিনি প্রকাশ করাইতেছেন। ঐ সকল কথা ব্যক্ত না করিলে লোকের চৈতন্য হইবে নাই, জানিবে। তোমার নিকট যে সমস্ত তাঁহার কথা আছে তাহা সবই সত্য। এক দিন তোমার মুখে শুনিয়া আমার বোধ হইল, তিনিই ঐ সমস্ত কথা বলিতেছেন। * * ২১ আষাঢ়, ১৩০৪।

# শ্রীমুখকথিত চরিতামৃত।

## Three Classes of Evidence.

ঠাকুরের জন্মাবধি ঘটনাগুলি লইয়া তাঁহার চরিতামৃত ধারাবাহিকরূপে বিবৃত করিয়া প্রকাশ করিবার অনেক দিন হইতে ইচ্ছা আছে। শ্রীশ্রীকথামৃত অন্ততঃ ছয় সাত ভাগ সম্পূর্ণ হইলে শ্রীমুখকথিত চরিতামৃত অবলম্বন করিয়া এইটী লিখিবার উপকরণ পাওয়া যাইবে।

এ সম্বন্ধে তিন প্রকার উপকরণ ( materials ) পাওয়া যায়।

১ম Direct and Recorded on the same day অর্থাৎ ঠাকুর শ্রীরামকৃষ্ণ শ্রীমুখে বাল্য, সাধনাবস্থা ইত্যাদি সম্বন্ধে অথবা ভক্তদের সম্বন্ধে নিজ চরিত যাহা বলিয়াছেন,—আর যাহা ভক্তেরা সেই দিনই লিপিবদ্ধ করিয়াছিলেন। শ্রীশ্রীকথামৃতে প্রকাশিত শ্রীমুখকথিত চরিতামৃত এই জাতীয় উপকরণ। শ্রীম নিজে যে দিন ঠাকুরের কাছে বসিয়া যাহা দেখিয়াছিলেন, ও তাঁহার শ্রীমুখে শুনিয়াছিলেন, তিনি সেই দিন রাত্রেই ( বা দিবাভাগে ) সেইগুলি স্মরণ করিয়া দৈনন্দিন বিবরণে Diaryতে লিপিবদ্ধ করিয়াছিলেন। এই জাতীয় উপকরণ প্রত্যক্ষ ( Direct ) দর্শন ও শ্রবণ দ্বারা প্রাপ্ত। বর্ষ, তারিখ, বার, তিথি সমেত।

২য় Direct but unrecorded at the time of the Master অর্থাৎ ঠাকুরের শ্রীমুখে ভক্তেরা নিজে যাহা শুনিয়াছিলেন, আর এক্ষণে স্মরণ করিয়া বলেন। এ জাতীয় উপকরণও খুব ভাল। আর অন্যান্য অবতারে প্রায় এইরূপই হইয়াছে। তবে চব্বিশ বৎসর হইয়া গিয়াছে। লিপিবদ্ধ থাকাতে যে ভুলের সম্ভাবনা, তাহা অপেক্ষা অধিক ভুলের সম্ভাবনা।

৩য় Hearsay and unrecorded at the time of the Master ঠাকুরের সমসাময়িক ৺হৃদয় মুখোপাধ্যায়, ৺রামচাটুর্য্যে, প্রভৃতি অন্যান্য ভক্তগণের নিকট হইতে ঠাকুরের বাল্য ও সাধনাবস্থা সম্বন্ধে আমরা যাহা শুনিয়াছি,—অথবা ৺কামারপুকুর, জয়রামবাটী, শ্যামবাজার-নিবাসী বা ঠাকুরগোষ্ঠীর ভক্তদের মুখ হইতে তাঁহার চরিত সম্বন্ধে যাহা শুনিতে পাই,—সেগুলি তৃতীয় শ্রেণীর উপকরণ।

শ্রীশ্রীকথামৃত-প্রণয়নকালে শ্রীম প্রথম জাতীয় উপকরণের উপর নির্ভর করিয়াছেন। তাঁহার ধারাবাহিক চরিতামৃত যদি ভিন্ন আকারে শ্রীম—প্রকাশ করেন, সেও প্রধানতঃ এই প্রথম শ্রেণীর উপকরণের উপর, অর্থাৎ শ্রীমুখকথিত চরিতামৃতের উপর নির্ভর করিয়া লেখা হইবে।

# শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত, চতুর্থ ভাগ সূচি, ৩৪৬.

## শ্রীশ্রীরামকৃষ্ণচরিতামৃত।

### বাল্য।



### সিদ্ধিলাভের পর সাধনাবস্থা।

### পঞ্চবটী, বেলতলা, কালীঘর, কুঠী।

## তীর্থ।



## কামারপুকুর, শিওড়, শ্যামবাজার।



## শ্রীরামকৃষ্ণের ঈশ্বরীয় রূপ দর্শন।

## ঠাকুরের নানাবিধ ঈশ্বরীয় অবস্থা।

## প্রথমাবস্থার ভক্তগণ।

সঙ্গে জানবাজারে এক ঘরে শয়ন ৮৪; ঠাকুরকে তালুক লিখে দিতে চাওয়া ১১১; শাক্তের নিন্দা শুনে বৈষ্ণবচরণের উপর বিরক্তি ১১৯। ৺রাধাকান্তের গয়না চুরি হওয়াতে দেবোদ্দেশে তিরস্কার ১৬৩; ঠাকুরের আদেশে সাধুসেবার জন্য আলাদা ভাঁড়ার করেন ১৮৭; ব্রাহ্মণী বল্‌তো, 'প্রতাপরুদ্র' ৩৩০; পাঁচ-জনের মধ্যে একজন রসদ্দার ৩২৯।

**হলধারী**—হলধারীকে বল্লাম, 'মা বলেছেন তুই ভাবেই থাক'; ৩। অধ্যাত্ম, বেদান্ত, পড়্‌তো,—আবার বলে 'ছেলেদের বিয়ে কেমন করে হবে' ৬৪। অসুখের সময় সর্ব্বাধিকারী ডাক্তারকে হাত দেখালে ৯১। জ্ঞানী পাগলের কথা বল্লে ও আমার বুক গুর্‌ গুর্‌ করতে লাগ্‌লো ১২৩। কালীঘরে অধ্যাত্মরামায়ণ পড়া শুনে আমার রাম লক্ষ্মণ দর্শন ২৭০। যখন মা বল্লে, 'তুই কি **অক্ষর** হতে চাস্‌?' তখন 'অক্ষর' মানে হলধারীকে জিজ্ঞাসা কর্‌লাম; তখন ২২।২৩ বছর বয়স, ৩২৯।

**হৃদয় মুখোপাধ্যায়**—প্রতিষ্ঠার কিছুদিন পরে জ্ঞানী পাগলের কথা শুনে হৃদয়কে জড়িয়ে ধর্‌লুম ১২৩। হৃদুকে বল্লাম, আমি কৃষ্ণকিশোরের একাদশী, লুচি ছক্কা দিয়ে, কর্‌বো ৯৯। হৃদুর বাড়ীতে শিহোড়ে দুর্গাপূজা ১২১। কেশবকে দেখ্‌তে হৃদেকে সঙ্গে করে বেলঘরের বাগানে গেলাম ১২৪। হৃদের বাড়ীতে মল্লিকরা খেলে না; ঘোষপাড়ার মত ১৫৪। আমাকে তালুক লিখে দেবার জন্য সেজবাবু হৃদের সঙ্গে পরামর্শ কর্‌ছিল ১৬৩। লক্ষ্মীনারায়ণ হৃদের কাছে (আমার জন্য) টাকা দিতে চাইলে ২১৭। মার (জগন্মাতার) কাছে ব্যামোর কথা হৃদু বল্‌তে বল্লে ৩০৬।

**'ন্যাঙটা তোতাপুরী**—পঞ্চবটীতে আমার গান শুনে ন্যাঙটার কান্না ৪৯। বাঘ আর ছাগলের পালের গল্প বলেছিল ৫৪। বল্লে সোণার থালা, সোণার গেলাস, দিয়ে এক ধনী সাধুদের খাওয়ালে ১৬৫। ন্যাঙটা আর হলধারী কালীঘরে অধ্যাত্ম পড়ছে, দেখ্‌লাম রাম লক্ষ্মণ ২৭০। ন্যাঙটা বেদান্তের উপদেশ দিলে তিন দিনই সমাধি ২৮১। ন্যাঙটা বোল্‌তো, গভীর রাত্রে অনাহত শব্দ শোনা যায় ২৮৩। বোল্‌তো, 'মনেই জগৎ' আবার 'মনেতেই লয় হয়' ৩৩৭।

**ব্রাহ্মণী**—'বামনী' বেলতলায় তন্ত্রের সাধনের জোগাড় কর্‌তো ১৭১। বোল্‌তো 'বাবা, বেদান্ত শুনো না,—ভক্তির হানি হবে' ২৮১। সেজোবাবুকে বোল্‌তো, 'প্রতাপরুদ্র' ৩৩০।

**বৈষ্ণবচরণ**—বোল্‌তো নরলীলায় বিশ্বাস হলে পূর্ণ জ্ঞান হবে ৮৮। বোল্‌তো, যে যাকে ভালবাসে, তাকে ইষ্ট বলে জান্‌লে ভগবানে শীঘ্র মন হয় ৯৩। সেজো বাবুর কাছে শাক্তের নিন্দা করেছিল ১১৯। রতির মা, বৈষ্ণবচরণের দলের লোক ১২০।

**কৃষ্ণকিশোর**—বলেছিল, ঋষিরা দিয়েছিল বলে 'মরা' 'মরা' শুদ্ধ মন্ত্র ৬৫। কৃষ্ণকিশোরের ছেলে, রামপ্রসন্ন ৯৪। একাদশীতে কৃষ্ণকিশোর লুচি ছক্কা খেলে ৯৯। ভবনাথের মত দুই ছেলে মারা গেল,—অত বড় জ্ঞানী, কিন্তু প্রথম প্রথম শোক সাম্‌লাতে পাল্লে না ৩৩৫।

**পদ্মলোচন**—আমার মুখে রামপ্রসাদের গান শুনে কাঁদ্‌তে লাগ্‌লো ৪৯। বলেছিল, 'তোমার সঙ্গে কৈবর্ত্তের বাড়ীতে সভায় যাবো তার আর কি—হাড়ীর বাড়ীতে গিয়ে খেতে পারি' ৬৬। বলেছিল, তোমার অবস্থা সভা করে লোকদের বল্‌বো ৩০১।

**জয়নারায়ণ** পণ্ডিত—খুব উদার; বল্লে, কাশী যাবো ৮৭। পণ্ডিত ব'লে অহঙ্কার ছিল না ২৩৫।

**গৌরী** পণ্ডিত—'কালী আর গৌরাঙ্গ এক বোধ হ'লে তবে ঠিক জ্ঞান হয়' ৭৩। স্ত্রীকে পুষ্পাঞ্জলি দিয়ে পূজা কর্‌তো ৮৭। স্তব কর্‌তো, 'হা রে রে নিরালম্ব লম্বোদর'!—পণ্ডিতেরা কেঁচো হয়ে যেত ১২৩।

**নারায়ণ শাস্ত্রী**—সাত বছর ন্যায়শাস্ত্র প'ড়েছিল; 'হর হর' বল্‌তে বল্‌তে ভাব হোতো; বশিষ্ঠাশ্রমে তপস্যা কর্‌তে চলে গেল ১২৪। মাইকেলকে বল্লে,—যে পেটের জন্য নিজের ধর্ম্ম ছাড়ে, তার সঙ্গে কথা কি কইবো? ১২৫।

**মাইকেল মধুসূদন**—মেগেজিনের সাহেবের সঙ্গে মোকদ্দমার জন্য দ্বারিক বাবুর সঙ্গে এসেছিল; দপ্তরখানার বড় ঘরে দেখা হ'ল; প্রথমে নারায়ণ শাস্ত্রীর সঙ্গে কথা; আমি বল্লাম,'আমার মুখ কে যেন চেপে ধর্‌ছে' ১২৫।

**শম্ভু মল্লিক**—যখন ঘোর বিকার, ডাক্তার সর্ব্বাধিকারী দেখে বলে, ঔষধের গরম ৯১। এক দিন বোল্‌ছে—ওহে তুমি তাই ন্যাঙ্‌টো হয়ে বেড়াও—বেশ আরাম ১০৫। ব্যারামের সময় বোল্‌তো, হৃদু পোঁটলা বেঁধে বসে আছি ২০৫। শম্ভুর নাকটি টেপা ছিল—তাই অত ভাল থেকেও তত সরল ছিল না ২৩৯। শম্ভুর আফিম কাপড়ে বাঁধিয়া আনিতে ঠাকুর অক্ষম ৩০০। রাঙ্গা মুখ ক'রে বলেছিল, 'সরল ভাবে ঈশ্বরকে ডাকৃলে তিনি শুন্‌বেনই শুন্‌বেন' ৩০৮। শম্ভু একজন রসদ্দার—তাকে আগে থাকৃতে ভাবে দেখেছিলাম ৩০০।

## সাঙ্গোপাঙ্গাদি ভক্তগণ।

## দর্শকভক্তগণ।

## শ্রীরামকৃষ্ণের উল্লিখিত পৌরাণিক ভক্তগণ।



## শ্রীরামকৃষ্ণের উল্লিখিত দেব-দেবী ও অবতারাদি।

## ঠাকুর ও বিবিধ তত্ত্ব।



### সমন্বয় যোগ।



### জ্ঞানযোগ বা বেদান্ত।



## সাধনা ও সিদ্ধি।

### ভক্তিযোগ।

## সাধকদিগকে উপদেশ।

## কাশীপুর বাগান।



১. উপরের অর্দ্ধ গোলাকার হলঘরে ঠাকুর থাকিতেন। ২. নীচের তলার ঠিক মাঝখানের পথটি প্রবেশ দ্বার। এই দ্বার দিয়া নীচের হলঘরে যাওয়া যায়—ভক্তেরা বসিতেন। ৩. নীচের হলঘরের উত্তর পূর্ব্ব কোণে শ্রীশ্রীমার ঘর, দক্ষিণ পশ্চিম কোণে সেবক ভক্তদিগের থাকিবার ঘর। ৪. উদ্যানবাটিকার পূর্ব্বে ও পশ্চিমে বাঁধাঘাট বিশিষ্ট দুইটী পুষ্করিণী। বাটিকার উত্তরে পথ—তাহার উত্তরে রান্নাঘর। ৫. বাটিকার পশ্চিমদিক দিয়া উত্তর দক্ষিণে পথ;—এই পথেরই দক্ষিণ প্রান্তে ১৮৮৬, ১লা জানুয়ারী দিবসে সমাধিস্থ হইয়া ঠাকুর অনেক ভক্তদের কৃপা করেন।

## বলরামের বাটী।



দোতলার বারাণ্ডার নীচে ঠিক মাঝখানে বাটীর প্রবেশদ্বার। এই দ্বারের সম্মুখে ঠাকুরের গাড়ী আসিয়া দাঁড়াইত। এই দ্বারের ঠিক উপরে বাটীর পূর্ব্বপ্রান্ত পর্য্যন্ত বৈঠকখানা। ঠাকুর শ্রীরামকৃষ্ণ আসিয়া ভক্তসঙ্গে বসিতেন। এই ঘরের পশ্চিমে ছোট ঘর —এখানেও ঠাকুর ভক্তসঙ্গে বসিতেন ও রাত্রে থাকিলে কখন কখনও শয়ন করিতেন। এই দুই ঘরের আবার উত্তরে দীর্ঘবারাণ্ডা। রথের সময় ঠাকুর ভক্তসঙ্গে এই বারাণ্ডায় সঙ্কীর্ত্তন ও নৃত্য করিয়াছিলেন।



প্রাঙ্গণে দৃশ্য



১ম চিত্র—মা কালীর মন্দিরের দক্ষিণে নাটমন্দির, উত্তরে ৺ রাধাকান্তের মন্দির।

২য় চিত্র—চাঁদণীর উভয় পার্শ্বে ছয়টী করিয়া শিবমন্দির। উত্তরের শেষ মন্দিরের উত্তরে শ্রীশ্রীঠাকুরের ঘর। চাদণী ও শিবমন্দিরের পশ্চিমে পুষ্পোদ্যান। চাঁদণীর সম্মুখে বাঁধাঘাট।

# শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত।

## চতুর্থ ভাগ—প্রথম খণ্ড।

ঠাকুর শ্রীরামকৃষ্ণ দক্ষিণেশ্বরমন্দিরে শ্রীযুক্ত রাখাল, প্রাণকৃষ্ণ, কেদার প্রভৃতি ভক্তসঙ্গে।

### প্রথম পরিচ্ছেদ।

[ প্রাণকৃষ্ণ দক্ষিণেশ্বরে মাষ্টার প্রভৃতি সঙ্গে। ]

ঠাকুর শ্রীরামকৃষ্ণ কালীবাড়ীর সেই পূর্ব্বপরিচিত ঘরে ভক্তসঙ্গে বসিয়া আছেন। নিশিদিন হরিপ্রেমে—মার প্রেমে—মাতোয়ারা!

মেজেতে মাদুর পাতা; তিনি সেই মাদুরে আসিয়া বসিয়াছেন। সম্মুখে প্রাণকৃষ্ণ ও মাষ্টার। শ্রীযুক্ত রাখালও ঘরে আছেন। হাজরা মহাশয় ঘরের বাহিরে দক্ষিণপূর্ব্ব বারাণ্ডায় বসিয়া আছেন।

শীতকাল—পৌষ মাস; ঠাকুরের গায়ে মোল্‌স্কিনের র‍্যাপার। সোমবার, বেলা ৮টা। অগ্রহায়ণ কৃষ্ণা অষ্টমী। ১লা জানুয়ারী, ১৮৮৩।

এখন অন্তরঙ্গ ভক্তগণ অনেকেই আসিয়া ঠাকুরের সহিত মিলিত হইয়াছেন। ন্যূনাধিক এক বৎসর কাল নরেন্দ্র, রাখাল, ভবনাথ, বলরাম, মাষ্টার, বাবুরাম, লাটু প্রভৃতি সর্ব্বদা আসা যাওয়া করিতেছেন। তাঁহাদের বৎসরাধিক পূর্ব্ব হইতে রাম, মনোমোহন, সুরেন্দ্র, কেদার আসিতেছেন।

প্রায় পাঁচ মাস হইল, ঠাকুর শ্রীরামকৃষ্ণ বিদ্যাসাগরের বাদুড়বাগানের বাটীতে শুভাগমন করিয়াছিলেন। দুই মাস হইল শ্রীযুক্ত কেশবসেনের সহিত বিজয়াদিব্রাহ্মভক্তসঙ্গে নৌযানে ( steamer ) আনন্দ করিতে করিতে কলিকাতায় গিয়াছিলেন।

শ্রীযুক্ত প্রাণকৃষ্ণ মুখোপাধ্যায় কলিকাতায় শ্যামপুকুর পল্লীতে বাস

করেন। তাঁহার আদি নিবাস জনাই গ্রামে। Exchange এর বড় বাবু। নিলামের কাজ তদারক করেন। প্রথম পরিবারের সন্তান না হওয়াতে, তাঁহার মত লইয়া দ্বিতীয়বার দ্বার পরিগ্রহ করিয়াছেন। তাঁহারই একমাত্র পুত্র সন্তান হইয়াছে। ঠাকুর শ্রীরামকৃষ্ণকে প্রাণকৃষ্ণ বড় ভক্তি করেন। একটু স্থূলকায়, তাই ঠাকুর মাঝে মাঝে 'মোটাবামুন' বলিতেন। অতি সজ্জন ব্যক্তি। প্রায় নয়মাস হইল ঠাকুর তাঁহার বাটীতে ভক্তসঙ্গে নিমন্ত্রণ গ্রহণ করিয়াছিলেন। প্রাণকৃষ্ণ নানা ব্যঞ্জন ও মিষ্টান্নাদি করিয়া অন্নভোগ দিয়াছিলেন।

ঠাকুর মেজেতে বসিয়া আছেন। কাছে এক চ্যাঙড়া জিলিপি,—কোন ভক্ত আনিয়াছেন। তিনি একটু জিলিপি ভাঙ্গিয়া খাইলেন।

শ্রীরামকৃষ্ণ (প্রাণকৃষ্ণাদির প্রতি, সহাস্যে)। দেখ্‌ছো আমি মায়ের নাম করি বলে—এই সব জিনিষ খেতে পাচ্ছি! (হাস্য)

"কিন্তু তিনি লাউ কুমড়ো ফল দেন না,—তিনি অমৃত ফল দেন—জ্ঞান, প্রেম, বিবেক, বৈরাগ্য!—"

ঘরে একটী ছয় সাত বছরের ছেলে প্রবেশ করিল। ঠাকুর শ্রীরামকৃষ্ণের বালকাবস্থা। এক জন ছেলে যেমন আর এক জন ছেলের কাছ থেকে খাবার লুকিয়ে রাখে পাছে সে খাইয়া ফেলে, ঠাকুরেরও ঠিক সেই অপূর্ব্ব বালকবৎ অবস্থা হইতেছে। তিনি জিলিপীর চ্যাঙড়াটী হাত ঢাকা দিয়া লুকাইতেছেন। ক্রমে তিনি চ্যাঙড়াটী একপার্শ্বে সরাইয়া রাখিয়া দিলেন!

প্রাণকৃষ্ণ গৃহস্থ বটেন। কিন্তু তিনি বেদান্ত চর্চ্চা করেন— বলেন, ব্রহ্ম সত্য, জগৎ মিথ্যা; তিনিই আমি—সোঽহং। ঠাকুর তাঁহাকে বলেন, কলিতে অন্নগত প্রাণ—কলিতে নারদীয় ভক্তি।

'সে যে ভাবের বিষয়, ভাব ব্যতীত অভাবে কে ধর্ত্তে পারে!'—

বালকের ন্যায় হাত ঢাকিয়া মিষ্টান্ন লুকাইতে লুকাইতে ঠাকুর সমাধিস্থ হইলেন!

---

## দ্বিতীয় পরিচ্ছেদ।

### [ ভাবরাজ্য ও রূপ দর্শন। ]

**ঠাকুর সমাধিস্থ।** অনেকক্ষণ ভাবাবিষ্ট হইয়া বসিয়া আছেন। দেহ নড়িতেছে না,—চক্ষু স্পন্দহীন,—নিঃশ্বাস পড়িতেছে কিনা—বুঝা যায় না।—

অনেকক্ষণ পরে দীর্ঘনিঃশ্বাস ফেলিলেন,—যেন ইন্দ্রিয়ের রাজ্যে আবার ফিরিয়া আসিতেছেন।

শ্রীরামকৃষ্ণ ( প্রাণকৃষ্ণের প্রতি )। তিনি শুধু নিরাকার নন, তিনি আবার সাকার। তাঁর রূপ দর্শন করা যায়। ভাব ভক্তির দ্বারা তাঁর সেই অতুলনীয় রূপ দর্শন করা যায়! মা নানারূপে দর্শন দেন।

### [ গৌরাঙ্গ দর্শন। রতির মার বেশে মা। ]

"কাল মাকে দেখ্‌লাম। গেরুয়া জামা পরা, মুড়ি সেলাই নাই। আমার সঙ্গে কথা কচ্ছেন!

"আর এক দিন মুসলমানের মেয়ে রূপে আমার কাছে এসেছিলেন। মাথায় তিলক কিন্তু দিগম্বরী। ছয় সাত বছরের মেয়ে—আমার সঙ্গে সঙ্গে বেড়াতে লাগ্‌ল ও ফচকিমি কর্ত্তে লাগ্‌ল।

"হৃদের বাড়ীতে যখন ছিলাম—গৌরাঙ্গ দর্শন হয়েছিল—কালা-পেড়ে কাপড় পরা।

"হলধারী বল্‌ত তিনি ভাব অভাবের অতীত। আমি মাকে গিয়ে বল্লাম—মা, হলধারী এ কথা বল্‌ছে, তা হলে রূপ টুপ কি সব মিথ্যা? মা রতির মার বেশে আমার কাছে এসে বল্লে,—'**তুই ভাবেই থাক্**' আমিও হলধারীকে তাই বল্লাম।

"এক একবার ও কথা ভুলে যাই বলে কষ্ট হয়। ভাবে না থেকে দাঁত ভেঙ্গে গেল। **তাই দৈববাণী বা প্রত্যক্ষ না হলে ভাবেই থাকবো**—ভক্তি নিয়ে থাক্‌ব। কি বল?

প্রাণকৃষ্ণ। আজ্ঞা।

## [ ভক্তির অবতার কেন ? রামের ইচ্ছা । ]

শ্রীরামকৃষ্ণ। আর তোমাকেই বা কেন জিজ্ঞাসা করি। এর ভিতর কে একটা আছে। সেই আমাকে নিয়ে এইরূপ কচ্ছে। মাঝে মাঝে দেবভাব প্রায় হ'ত,—আমি পূজো না করলে শান্ত হতুম না।

"আমি যন্ত্র তিনি যন্ত্রী। তিনি যেমন করান তেম্‌নি করি। যেমন বলান তেম্‌নি বলি।"

'প্রসাদ বলে ভব সাগরে, বসে আছি ভাসিয়ে ভেলা।
জোয়ার এলে উজিয়ে যাবো, ভাঁটিয়ে যাব ভাঁটার বেলা॥'

"ঝড়ের এঁটো পাতা কখনও উড়ে ভাল যায়গায় গিয়ে পড়্‌ল,—কখনও বা ঝড়ে নর্দ্দমায় গিয়ে পড়্‌ল—ঝড় যে দিকে লয়ে যায়!"

"তাঁতি বল্লে,—রামের ইচ্ছায় ডাকাতি হলো, রামের ইচ্ছায় আমাকে পুলিসে ধর্‌লে,—আবার রামের ইচ্ছায় ছেড়ে দিলে।

"হনূমান বলেছিল,—হে রাম, শরণাগত, শরণাগত;—এই আশীর্ব্বাদ কর যেন তোমার পাদপদ্মে শুদ্ধা ভক্তি হয়। আর যেন তোমার ভুবনমোহিনী মায়ায় মুগ্ধ না হই!

"কোলা ব্যাঙ মুমূর্ষু অবস্থায় বল্লে,—রাম, যখন সাপে ধরে তখন 'রাম রক্ষা কর' বলে চীৎকার করি। কিন্তু এখন রামের ধনুক বিঁধে মরে যাচ্চি, তাই চুপ করে আছি।

"আগে প্রত্যক্ষ দর্শন হতো—এই চক্ষু দিয়ে!—যেমন তোমায় দেখ্‌ছি। এখন ভাবাবস্থায় দর্শন হয়।

"ঈশ্বর লাভ হ'লে বালকের স্বভাব হয়। যে যাঁকে চিন্তা করে তার সত্ত্বা পায়। ঈশ্বরের স্বভাব বালকের ন্যায়। বালক যেমন খেলা ঘর করে, ভাঙ্গে, গড়ে,—তিনিও সেইরূপ সৃষ্টি, স্থিতি, প্রলয় কচ্ছেন। বালক যেমন কোনও গুণের বশ নয়—তিনিও তেম্‌নি সত্ত্ব, রজঃ, তমঃ তিন গুণের অতীত।

"তাই পরমহংসেরা দশ পাঁচ জন বালক সঙ্গে রাখে, স্বভাব আরোপের জন্য!"

আগড়পাড়া হইতে একটী বিশ বাইশ বছরের ছোকরা আসিয়াছেন। ছেলেটী যখন আসেন ঠাকুরকে ইসারা করিয়া নির্জ্জনে লইয়া যান ও চুপি চুপি মনের কথা কন। তিনি নূতন যাতায়াত করিতেছেন। আজ ছেলেটী কাছে আসিয়া মেজেতে বসিয়াছেন।

[ প্রকৃতিভাব ও কামজয়। সরলতা ও ঈশ্বরলাভ। ]

শ্রীরামকৃষ্ণ (ছেলেটীর প্রতি)। আরোপ করলে ভাব বদ্‌লে যায়। প্রকৃতি ভাব আরোপ কর্‌লে ক্রমে কামাদি রিপু নষ্ট হয়ে যায়। ঠিক মেয়েদের মতন ব্যবহার হয়ে দাঁড়ায়। যাত্রাতে যারা মেয়ে সাজে তাদের নাইবার সময় দেখেছি,—মেয়েদের মত দাঁত মাজে, কথা কয়।

"তুমি একদিন শনি মঙ্গলবারে এস।

( প্রাণকৃষ্ণের প্রতি ) "ব্রহ্ম ও শক্তি অভেদ। শক্তি না মান্‌লে জগৎ মিথ্যা হয়ে যায়; আমি, তুমি, ঘর, বাড়ী, পরিবার,—সব মিথ্যা। ঐ আদ্যাশক্তি আছেন বলে জগৎ দাঁড়িয়ে আছে। কাটামোর খুঁটি না থাক্‌লে কাটামই হয় না—সুন্দর দুর্গা ঠাকুর প্রতিমাও হয় না।

"বিষয়বুদ্ধি ত্যাগ না কর্‌লে চৈতন্যই হয় না—ভগবান লাভ হয় না। থাকলেই কপটতা হয়। সরল না হলে তাঁকে পাওয়া যায় না—

'এইসি ভক্তি কর ঘট ভিতর, ছোড় কপট চতুরাই।
সেবা বন্দি আউর অধানতা সহজে মিলি রঘুরাই॥'

"যারা বিষয় কর্ম্ম করে—আফিসের কাজ কি ব্যবসা—তাদেরও সত্যেতে থাকা উচিত। **সত্য কথা কলির তপস্যা।**

প্রাণকৃষ্ণ। অস্মিন্ ধর্ম্মে মহেশি স্যাৎ সত্যবাদী জিতেন্দ্রিয়ঃ।
পরোপকারনিরতো নির্ব্বিকারঃ সদাশয়ঃ॥

"মহানির্ব্বাণতন্ত্রে এরূপ আছে।

শ্রীরামকৃষ্ণ। হাঁ, ঐগুলি ধারণা কর্ত্তে হয়।

---

# তৃতীয় পরিচ্ছেদ।

## [ ঠাকুর শ্রীরামকৃষ্ণের যশোদার ভাব ও সমাধি। ]

ঠাকুর ছোট খাটটীর উপর গিয়া নিজের আসনে উপবিষ্ট হইয়াছেন। সর্ব্বদাই ভাবে পূর্ণ। ভাব-চক্ষে রাখালকে দর্শন করিতেছেন। রাখালকে দেখিতে দেখিতে বাৎসল্য রসে আপ্লুত হইলেন: অঙ্গে পুলক হইতেছে। এই চক্ষে কি যশোদা গোপালকে দেখিতেন ?

দেখিতে দেখিতে আবার ঠাকুর **সমাধিস্থ** হইলেন। ঘরের মধ্যস্থ ভক্তেরা অবাক্ ও নিস্তব্ধ হইয়া ঠাকুর শ্রীরামকৃষ্ণের এই অদ্ভুত ভাবাবস্থা দর্শন করিতেছেন।

কিঞ্চিৎ প্রকৃতিস্থ হইয়া বলিতেছেন—"রাখালকে দেখে উদ্দীপন কেন হয় ? যত এগিয়ে যাবে ততই ঐশ্বর্য্যের ভাগ কম পড়ে যাবে। সাধকের প্রথম দর্শন হয় দশভূজা, ঈশ্বরী মূর্ত্তি। সে মূর্ত্তিতে ঐশ্বর্য্যের বেশী প্রকাশ। তার পর দর্শন দ্বিভূজা ;—তখন দশ হাত নাই অত অস্ত্র শস্ত্র নাই। তার পর গোপাল মূর্ত্তি দর্শন ;—কোনও ঐশ্বর্য্যই নাই, কেবল কচি ছেলের মূর্ত্তি। এরও পারে আছে,—কেবল জ্যোতিঃ দর্শন।

## [সমাধির পর ঠিক ব্রহ্মজ্ঞানের অবস্থা। বিচার ও আসক্তি ত্যাগ।]

"তাঁকে লাভ হলে, তাঁতে সমাধিস্থ হলে—জ্ঞান বিচার আর থাকে না।

"জ্ঞান, বিচার আর কতক্ষণ ? যতক্ষণ অনেক বলে বোধ হয়,—যতক্ষণ জীব, জগৎ, আমি, তুমি এসব বোধ থাকে। যখন ঠিক ঠিক এক জ্ঞান হয় তখন চুপ হয়ে যায়। যেমন ত্রৈলঙ্গস্বামী।

"ব্রাহ্মণ ভোজনের সময় দেখ নাই ? প্রথমটা খুব হৈ চৈ। পেট যত ভরে আস্‌ছে ততই হৈ চৈ কমে যাচ্ছে। যখন দধি মুণ্ডি পড়ল তখন কেবল সুপ্ সাপ্! আর কোনও শব্দ নাই। তার পরই নিদ্রা—সমাধি। তখন হৈ চৈ আর আদৌ নাই!

(মাষ্টার ও প্রাণকৃষ্ণের প্রতি) "অনেকে ব্রহ্মজ্ঞানের কথা কয়, কিন্তু নীচের জিনিস লয়ে থাকে। ঘর বাড়ী, টাকা, মান, ইন্দ্রিয়সুখ।

মনুমেণ্ট (monument) এর নীচে যতক্ষণ থাকা ততক্ষণ গাড়ী, ঘোড়া, সাহেব, মেম—এই সব দেখা যায়। উপরে উঠলে কেবল আকাশ, সমুদ্র, ধূ ধূ কচ্ছে!—তখন বাড়ী, ঘোড়া, গাড়ী, মানুষ এ সব আর ভাল লাগে না, এ সব পিঁপড়ের মত দেখায়!

"ব্রহ্মজ্ঞান হলে সংসারাসক্তি, কামিনীকাঞ্চনে উৎসাহ,—সব চলে যায়। সব শান্তি হয়ে যায়। কাঠ পোড়বার সময় অনেক পড়্ পড়্ শব্দ আর আগুনের ঝাঁঝ। সব শেষ হয়ে গেল ছাই পড়ল—তখন আর শব্দ থাকে না। আসক্তি গেলেই উৎসাহ যায়— শেষে শান্তি।

"ঈশ্বরের যত নিকট এগিয়ে যাবে ততই শান্তিঃ। **শান্তিঃ শান্তিঃ শান্তিঃ প্রশান্তিঃ।** গঙ্গার যত নিকট যাবে ততই শীতল বোধ হবে। স্নান কর্‌লে আরও শান্তি।

"তবে জীব, জগৎ,—চতুর্বিংশতি তত্ত্ব,—এ সব, তিনি আছেন বলে সব আছে। তাঁকে বাদ দিলে কিছুই থাকে না। ১ এর পিঠে অনেক শূন্য দিলে সংখ্যা বেড়ে যায়। ১কে পুঁছে ফেল্লে শূন্যের কোনও পদার্থ থাকে না।"

প্রাণকৃষ্ণকে কৃপা করিবার জন্য ঠাকুর কি এইবার নিজের অবস্থা সম্বন্ধে ইঙ্গিত করিতেছেন?

ঠাকুর বলিতেছেন—

[ ঠাকুরের অবস্থা—ব্রহ্মজ্ঞানের পর ভক্তির 'আমি'। ]

"ব্রহ্মজ্ঞানের পর—সমাধির পর—কেহ কেহ নেমে এসে বিদ্যার 'আমি' ভক্তির 'আমি' লয়ে থাকে। বাজার চুকে গেলে কেউ কেউ আপনার খুসি বাজারে থাকে। যেমন নারদাদি। তাঁরা লোকশিক্ষার জন্য 'ভক্তির আমি' লয়ে থাকেন। শঙ্করাচার্য্য লোকশিক্ষার জন্য বিদ্যার 'আমি' রেখেছিলেন।

"একটুও আসক্তি থাক্‌লে তাঁকে পাওয়া যায় না। সূতার ভিতর একটু আঁস্ থাক্‌লে সূঁচের ভিতর যাবে না।"

"যিনি ঈশ্বর লাভ করেছেন, তাঁহার কাম ক্রোধাদি নামমাত্র। যেমন পোড়া দড়ি। দড়ির আকার। কিন্তু ফুঁ দিলে উড়ে যায়!

"মন আসক্তি শূন্য হইলেই তাঁকে দর্শন হয়। শুদ্ধ মনে যা উঠ্‌বে সে তাঁরই বাণী। শুদ্ধ মনও যা শুদ্ধবুদ্ধিও ত',—শুদ্ধ আত্মাও তা। কেননা **তিনি বই আর কেউ শুদ্ধ নাই।**

"তাঁকে কিন্তু লাভ কর্‌লে ধর্ম্মাধর্ম্মের পার হওয়া যায়। এই বলিয়া ঠাকুর সেই দেবদুর্লভকণ্ঠে রামপ্রসাদের গান ধরিলেন।

আয় মন বেড়াতে যাবি।
কালী কল্পতরু মূলেরে, চারি ফল কুড়ায়ে পাবি॥
প্রবৃত্তি নিবৃত্তি জায়া নিবৃত্তিরে সঙ্গে লবি।
বিবেক নামে তার বেটারে তত্ত্বকথা তায় সুধাবি॥

---

# চতুর্থ পরিচ্ছেদ।

## ঠাকুর শ্রীরামকৃষ্ণের শ্রীরাধার ভাব।

ঠাকুর দক্ষিণপূর্ব্ব বারাণ্ডায় আসিয়া বসিয়াছেন। প্রাণকৃষ্ণাদি ভক্ত-গণও সঙ্গে সঙ্গে আসিয়াছেন। হাজরা মহাশয় বারান্দায় বসিয়া আছেন। ঠাকুর হাসিতে হাসিতে প্রাণকৃষ্ণকে বলিতেছেন—

"হাজরা একটী কম নয়। যদি এখানে বড় দর্‌গা হয়, তবে হাজরা ছোট দর্‌গা। (সকলের হাস্য)।

নবকুমার বারাণ্ডার দরজায় আসিয়া দাড়াইয়াছেন। ভক্তদের দেখিয়াই চলিয়া গেলেন। ঠাকুর বলিতেছেন—'অহঙ্কারের মূর্ত্তি!'

বেলা সাড়ে নটা হইয়াছে। প্রাণকৃষ্ণ প্রণাম করিয়া বিদায় গ্রহণ করিলেন,—কলিকাতার বাটীতে ফিরিয়া যাইবেন।

এক জন বৈরাগী গোপীযন্ত্রে ঠাকুরের ঘরে গান করিতেছেন—

গান— নিত্যানন্দের জাহাজ এসেছে।
তোরা পারে যাবি তো ধর এসে॥
ছয় মানোয়ারি গোরা, তারা দেয় সদা পারা,
বুক পিঠে তার ঢাল খাঁড়া ঘেরা।
তারা সদর দুয়ার আলগা করে, রত্নমাণিক বিলাচ্ছে।

গান— এই বেলা নে ঘর ছেয়ে।

এ বারে বর্ষা ভারি, হও হুঁসারী, লাগো আদা জল খেয়ে।

যখন আসবে শ্রাবণা, দেখ্‌তে দেবেনা।

বাঁশ বাখারী পচে যাবে, ঘর ছাওয়া হবে না।

যেমন আসবে ঝট্‌কা, উড়্‌বে মট্‌কা, মট্‌কা যাবে ফাঁক হয়ে

( তুমিও যাবে হাঁ হ'য়ে। )

গান—কার ভাবে নদে এসে, কাঙ্গাল বেশে, হরি হয়ে বল্‌ছ হরি। কার ভাবে ধরেছ ভাব, এমন স্বভাব, তাওত কিছু বুঝতে নারি।

ঠাকুর গান শুনিতেছেন, এমন সময় শ্রীযুক্ত কেদার চাটুর্য্যে আসিয়া প্রণাম করিলেন। তিনি আফিসের বেশ পরিয়া আসিয়াছেন—চাপকান, ঘড়ি, ঘড়ির চেন। কিন্তু ঈশ্বরের কথা হইলেই তিনি চক্ষের জলে ভাসিয়া যান। অতি প্রেমিক লোক। অন্তরে গোপীর ভাব।

কেদারকে দেখিয়া ঠাকুরের একবারে শ্রীবৃন্দাবন লীলা উদ্দীপন হইয়া গেল। প্রেমে মাতোয়ারা হইয়া দণ্ডায়মান হইলেন ও কেদারকে সম্বোধন করিয়া গান গাইতেছেন—

সখি, সে বন কতদূর।

( যথা আমার শ্যামসুন্দর ) ( আর চলিতে যে নারি )।

শ্রীরাধার ভাবে গান গাইতে গাইতে ঠাকুর সমাধিস্থ চিত্রার্পিতের ন্যায় দণ্ডায়মান। কেবল চক্ষের দুই কোণ দিয়া আনন্দাশ্রু পড়িতেছে।

কেদার ভূমিষ্ঠ। ঠাকুরের চরণ স্পর্শ করিয়া স্তব করিতেছেন।

হৃদয়কমলমধ্যে নির্ব্বিশেষং নিরীহং

হরিহরবিধিবেদ্যং যোগিভির্ধ্যানগম্যম্।

জনমমরণভীতিভ্রংশি সচ্চিৎ স্বরূপম্।

সকল ভুবনবীজং ব্রহ্ম চৈতন্যমীড়ে॥

কিয়ৎক্ষণ পরে ঠাকুর শ্রীরামকৃষ্ণ প্রকৃতিস্থ হইতেছেন। কেদার নিজ বাটী হালিসহর হইতে কলিকাতায় কর্ম্মস্থলে যাইবেন। পথে দক্ষিণেশ্বর কালীমন্দিরে ঠাকুর শ্রীরামকৃষ্ণকে দর্শন করিয়া যাইতেছেন। একটু বিশ্রাম করিয়া কেদার বিদায় গ্রহণ করিলেন।

এইরূপে ভক্তসঙ্গে কথা কহিতে কহিতে বেলা প্রায় দুপ্রহর হইল। শ্রীযুক্ত রামলাল ঠাকুরের জন্য থালা করিয়া মা কালীর প্রসাদ আনিয়া দিলেন। ঘরের মধ্যে ঠাকুর দক্ষিণাস্য হইয়া আসনে বসিলেন ও প্রসাদ পাইলেন। আহার বালকের ন্যায়,—একটু একটু সব মুখে দিলেন।

আহারান্তে ঠাকুর ছোট খাটটীতে একটু বিশ্রাম করিতেছেন। কিয়ৎক্ষণ পরে মাড়োয়ারী ভক্তেরা আসিয়া উপস্থিত হইলেন।

---

## পঞ্চম পরিচ্ছেদ।

### অভ্যাসযোগ। দুইপথ—বিচার ও ভক্তি।

বেলা ৩টা। মাড়োয়ারী ভক্তেরা মেজেতে বসিয়া ঠাকুরকে প্রশ্ন করিতেছেন। মাষ্টার, রাখাল ও অন্যান্য ভক্তেরা ঘরে আছেন।

মাড়োয়ারী ভক্ত। মহারাজ, উপায় কি ?

শ্রীরামকৃষ্ণ। দুই রকম আছে। বিচার পথ,—আর অনুরাগ বা ভক্তির পথ।

"সৎ অসৎ বিচার। একমাত্র সৎ বা নিত্য বস্তু ঈশ্বর, আর সমস্ত অসৎ বা অনিত্য। বাজীকরই সত্য, ভেল্কী মিথ্যা। এইটি বিচার।

"বিবেক আর বৈরাগ্য। এই সৎ অসৎ বিচারের নাম বিবেক। বৈরাগ্য অর্থাৎ সংসারের দ্রব্যের উপর বিরক্তি। এটী একবারে হয় না,—রোজ অভ্যাস কর্‌তে হয়। কামিনীকাঞ্চন আগে মনে ত্যাগ কর্‌তে হয়;—তার পর তাঁর ইচ্ছায় মনের ত্যাগও কর্‌তে হয়, বাহিরের ত্যাগও কর্‌তে হয়। কল্‌কাতার লোকদের বলবার যো নাই 'ঈশ্বরের জন্য সব ত্যাগ কর'— বলতে হয় 'মনে ত্যাগ কর।'

"অভ্যাস যোগের দ্বারা কামিনী কাঞ্চনে আসক্তি ত্যাগ করা যায়। গীতায় এ কথা আছে। অভ্যাস দ্বারা মনে অসাধারণ শক্তি এসে পড়ে। তখন ইন্দ্রিয় সংযম কর্‌তে—কাম, ক্রোধ বশ করতে—কষ্ট হয় না। যেমন কচ্ছপ হাত, পা টেনে নিলে আর বাহির করে না; কুড়ুল দিয়ে চার খানা করে কাটলেও আর বাহির করে না।"

মাড়োয়ারী ভক্ত। মহারাজ, দুই পথ বল্লেন; আর এক পথ কি?

শ্রীরামকৃষ্ণ। অনুরাগের বা ভক্তির পথ। **ব্যাকুল হ'য়ে একবার কাঁদ**—নির্জ্জনে, গোপনে—দেখা দাও বোলে।

"ডাক দেখি মন ডাকার মত কেমন শ্যামা থাক্‌তে পারে!"

মাড়োয়ারী ভক্ত। মহারাজ, সাকার পূজার মানে কি? আর নিরাকার নির্গুণ,—এর মানেই বা কি?

শ্রীরামকৃষ্ণ। যেমন বাপের ফটোগ্রাফ দেখলে বাপকে মনে পড়ে, তেমনি প্রতিমায় পূজা কর্‌তে কর্‌তে সত্যের রূপ উদ্দীপন হয়।

"সাকার রূপ কি রকম জান? যেমন জল রাশির মাঝ থেকে ভুড়ভুড়ি উঠে সেইরূপ। মহাকাশ চিদাকাশ থেকে এক একটী রূপ উঠ্‌ছে দেখা যায়! অবতারও একটী রূপ। অবতার লীলা সে আদ্যাশক্তিরই খেলা।

[ পাণ্ডিত্য। আমি কে? আমিই তুমি। ]

"পাণ্ডিত্যে কি আছে? ব্যাকুল হয়ে ডাক্‌লে তাঁকে পাওয়া যায়। নানা বিষয় জান্‌বার দরকার নাই।

"যিনি আচার্য্য তাঁরই পাঁচটা জানা দরকার। অপরকে বধ করবার জন্য ঢাল তরোয়াল চাই; আপনাকে বধ কর্‌বার জন্য একটী ছুঁচ বা নরুন হলেই হয়।

"আমি কে এইটী খুঁজতে গেলে তাঁকেই পাওয়া যায়। আমি কি মাংস, না হাড়, না রক্ত না মজ্জা;—না মন, না বুদ্ধি? শেষে বিচারে দেখা যায় যে আমি এসব কিছুই নয়। 'নেতি' 'নেতি'। আত্মা ধরবার ছোঁবার যো নাই। তিনি নির্গুণ—নিরুপাধি।

"কিন্তু ভক্তি মতে তিনি সগুণ। চিণ্ময় শ্যাম, চিণ্ময় ধাম—সব চিণ্ময়!"

মাড়োয়ারি ভক্তেরা প্রণাম করিয়া বিদায় গ্রহণ করিলেন।

দক্ষিণেশ্বরে সন্ধ্যা ও আরতি।

সন্ধ্যা হইল। ঠাকুর গঙ্গাদর্শন করিতেছেন। ঘরে প্রদীপ জ্বালা

হইল। শ্রীরামকৃষ্ণ জগৎমাতার নাম করিতেছেন ও খাটটীতে উপবিষ্ট হইয়া তাঁহার চিন্তা করিতেছেন।

ঠাকুরবাড়ীতে এইবার আরতি হইতেছে। যাঁহারা এখনও পোস্তার উপর বা পঞ্চবটী মধ্যে পাদচারণ করিতেছেন তাঁহারা দূর হইতে আরতির মধুর ঘণ্টানিনাদ শুনিতেছেন। জোয়ার আসিয়াছে,—ভাগীরথী কুলকুল শব্দ করিয়া উত্তরবাহিনী হইতেছেন। আরতির মধুর শব্দ এই কুলকুল শব্দের সঙ্গে মিশ্রিত হইয়া আরও মধুর হইয়াছে। এই সকলের মধ্যে প্রেমোন্মত্ত ঠাকুর শ্রীরামকৃষ্ণ বসিয়া আছেন। সকলই মধুর! হৃদয় মধুময়! মধু, মধু, মধু!

---

# দ্বিতীয় খণ্ড।

## ঠাকুর শ্রীরামকৃষ্ণ দাক্ষিণেশ্বরমন্দিরে রাখাল, রাম, নৃত্যগোপাল চৌধুরী প্রভৃতি ভক্তসঙ্গে।

### প্রথম পরিচ্ছেদ।

[ নির্জ্জনে সাধন। Philosophy। ঈশ্বর দর্শন। ]

ঠাকুর শ্রীরামকৃষ্ণ সেই পূর্ব্ব পরিচিত ঘরে মধ্যাহ্নে সেবার পর ভক্তসঙ্গে বসিয়া আছেন। আজ ২৫ শে ফেব্রুয়ারী, ১৮৮৩।

রাখাল, হরীশ, লাটু, হাজরা আজকাল ঠাকুরের পদছায়ায় সর্ব্বদা বাস করিতেছেন। কলিকাতা হইতে রাম, কেদার, নিত্যগোপাল, মাষ্টার প্রভৃতি ভক্তেরা আসিয়াছেন। আর চৌধুরী আসিয়াছেন।

চৌধুরীর সম্প্রতি পত্নী-বিয়োগ হইয়াছে। মনের শান্তির জন্য তিনি ঠাকুরকে দর্শন করিতে কয়বার আসিতেছেন। তিনি চারটা পাশ করিয়াছেন—রাজ সরকারে কাজ করেন।

শ্রীরামকৃষ্ণ (রাম প্রভৃতি ভক্তদের প্রতি)। রাখাল, নরেন্দ্র, ভবনাথ এরা নিত্য-সিদ্ধ—জন্ম থেকেই চৈতন্য আছে। লোকশিক্ষার জন্যই শরীর ধারণ।

"আর এক থাক আছে কৃপাসিদ্ধ। হঠাৎ তাঁর কৃপা হ'ল—অমনি দর্শন আর জ্ঞানলাভ। যেমন হাজার বছরের অন্ধকার ঘর---আলো নিয়ে গেলে একক্ষণে আলো হ'য়ে যায়!—একটু একটু করে হয় না।

"যারা সংসারে আছে তাদের সাধন কর্‌তে হয়। নির্জ্জনে গিয়ে ব্যাকুল হয়ে তাঁকে ডাক্‌তে হয়।

(চৌধুরীর প্রতি) পাণ্ডিত্য দ্বারা তাঁকে পাওয়া যায় না।

"আর তাঁর বিষয় কে বিচার করে বুঝবে—তাঁর পাদপদ্মে ভতি যাতে হয়, তাই সকলের করা উচিত।

[ভীষ্মদেবের ক্রন্দন। হারজিত। দিব্য চক্ষু ও গীতা।]

"তাঁর অনন্ত ঐশ্বর্য্য---কি বুঝবে? তাঁর কার্য্যই বা কি বুঝ পার্‌বে।

"ভীষ্মদেব যিনি সাক্ষাৎ অষ্টবসুর একজন বসু -তিনিই শরশ শুয়ে কাঁদতে লাগলেন। বল্লেন—কি আশ্চর্য্য! পাণ্ডবদের সঙ্গে ভগবান সর্ব্বদাই আছেন তবু তাদের দুঃখ বিপদের শেষ নাই!— বানের কার্য্য কে বুঝবে!

"কেউ মনে করে আমি একটু সাধন ভজন করেছি, আমি জি কিন্তু হারজিৎ তাঁর হাতে। এখানে একজন মাগী (বেশ্যা) সময় সজ্ঞানে গঙ্গা লাভ করলে!

চৌধুরী। তাঁকে কিরূপে দর্শন করা যায়?

শ্রীরামকৃষ্ণ। এ চক্ষে দেখা যায় না। তিনি দিব্য চ তবে দেখা যায়। অর্জ্জুনকে বিশ্বরূপ দর্শনের সময় ঠাকুর দিছলেন।

"তোমার ফিলজফিতে (philosophy) কেবল হিসাব কিত কেবল বিচার করে! ওতে তাঁকে পাওয়া যায় না।

[ অহেতুকী ভক্তি। মূলকথা—রাগানুগা ভক্তি। ]

"যদি রাগ ভক্তি হয়—অনুরাগের সহিত ভক্তি—তা হ'লে তিনি স্থির থাক্‌তে পারেন না।

"ভক্তি তাঁর কিরূপ প্রিয়—খোল্ দিয়ে জাব যেমন গরুর প্রিয়,—গব্‌গব্ করে খায়!

"রাগ-ভক্তি—শুদ্ধাভক্তি—অহেতুকী ভক্তি। যেমন প্রহ্লাদের।

"তুমি বড়লোকের কাছে কিছু চাও না—কিন্তু রোজ আসো—তাকে দেখতে ভালবাসো। জিজ্ঞাসা কর্‌লে বল—'আজ্ঞা, দরকার কিছু নাই—আপনাকে দেখতে এসেছি।' এর নাম অহৈতুকীভক্তি। তুমি ঈশ্বরের কাছে কিছু চাও না—কেবল ভালবাসো।

এই বলিয়া ঠাকুর গান গাইতেছেন—

"আমি মুক্তি দিতে কাতর নই
শুদ্ধা ভক্তি দিতে কাতর হই।

শ্রীকথামৃত, ২য় ভাগ, ৩৪ পৃষ্ঠা।

"**মূলকথা** ঈশ্বরে রাগানুগা ভক্তি।—আর বিবেক বৈরাগ্য।"

চৌধুরী। মহাশয়, গুরু না হ'লে কি হ'বে না?

শ্রীরামকৃষ্ণ। **সচ্চিদানন্দই গুরু।**

"শব সাধন করে ইষ্ট দর্শনের সময় গুরু সাম্‌নে এসে পড়েন,—বলেন, ঐ দেখ তোর ইষ্ট।"—তার পর গুরু ইষ্টে লীন হ'য়ে। যিনি গুরু তিনিই ইষ্ট। গুরু খেই ধরে দেন।

"অনন্তব্রত করে। কিন্তু পূজা করে বিষ্ণুকে। তাঁরই মধ্যে ঈশ্বরের অনন্তরূপ।

[ শ্রীরামকৃষ্ণের সর্ব্বধর্ম্ম সমন্বয়। ]

(রামাদি ভক্তদের প্রতি) "যদি বল কোন মূর্ত্তির চিন্তা করবো; যে রূপ ভাল লাগে তারই ধ্যান করবে। কিন্তু জান্‌বে যে সবই এক।

"কারু উপর বিদ্বেষ করতে নাই। শিব, কালী, হরি,—সবই একেরই ভিন্ন ভিন্ন রূপ। যে এক করেছে সেই ধন্য।

'বহিঃশৈব, হৃদে কালী, মুখে হরিবোল !'

"একটু কাম ক্রোধাদি না থাক্‌লে শরীর থাকে না। তাই তোরা কেবল কমাবার চেষ্টা করবে।

ঠাকুর কেদারকে দেখিয়া বলিতেছেন—

"ইনি বেশ। নিত্যও মানেন, লীলাও মানেন। এদিকে আবার দেবলীলা-মানুষলীলা পর্য্যন্ত।

কেদার বলেন যে ঠাকুর মানুষদেহ লইয়া অবতীর্ণ হইয়াছেন।

## [ সন্ন্যাসী ও কামিনী। ভক্তা স্ত্রীলোক ]

নিত্যগোপালকে দেখিয়া ঠাকুর ভক্তদের বলিতেছেন—

"এর বেশ অবস্থা।

( নিত্যগোপালের প্রতি ) তুই সেখানে বেশী যাস নি।—কখনও একবার গেলি। ভক্ত হ'লেই বা—মেয়ে মানুষ কি না। তাই সাবধান !

"সন্ন্যাসীর বড় কঠিন নিয়ম। স্ত্রীলোকের চিত্রপট পর্য্যন্ত দেখ্‌বে না। এটি সংসারী লোকদের পক্ষে নয়।

"স্ত্রীলোক যদি খুব ভক্তও হয়,—তবুও মেশামিশি করা উচিত নয়।

"জিতেন্দ্রিয় হ'লেও—লোক-শিক্ষার জন্য ত্যাগীর এ সব কর্ত্তে হয়।

"সাধুর ষোল আনা ত্যাগ দেখলে অন্য লোকে ত্যাগ করতে শিখ্‌বে। তা না হ'লে তারাও পড়ে যাবে। সন্ন্যাসী জগৎগুরু।"

এইবার ঠাকুর ও ভক্তেরা উঠিয়া বেড়াইতেছেন। মাষ্টার প্রহ্লাদের ছবির সম্মুখে দাঁড়াইয়া ছবি দেখিতেছেন। প্রহ্লাদের অহৈতুকী ভক্তি—ঠাকুর বলিয়াছেন।

# তৃতীয় খণ্ড।

## নরেন্দ্র, রাখাল প্রভৃতি ভক্তসঙ্গে বলরামমন্দিরে।

### প্রথম পরিচ্ছেদ।

[ ঠাকুর শ্রীরামকৃষ্ণ নরেন্দ্রাদি ভক্তসঙ্গে কীর্ত্তনানন্দে ]

ঠাকুর শ্রীরামকৃষ্ণ বলরামের বাড়ীতে ভক্তসঙ্গে বসিয়া আছেন—বৈঠকখানার উত্তর পূর্ব্বের ঘরে। বেলা একটা হইবে। নরেন্দ্র, ভবনাথ, রাখাল, বলরাম, মাষ্টার ঘরে তাঁহার সঙ্গে বসিয়া আছেন।

আজ অমাবস্যা। শনিবার, ২৫শে চৈত্র। ঠাকুর সকালে বলরামের বাড়ী আসিয়া মধ্যাহ্নে সেবা করিয়াছেন। নরেন্দ্র, ভবনাথ, রাখাল ও আরও দু একটী ভক্তকে নিমন্ত্রণ করিতে বলিয়াছিলেন। তাঁহারাও এখানে আহার করিয়াছেন। ঠাকুর বলরামকে বলিতেন—এদের খাইও, তাহ'লে অনেক সাধুদের খাওয়ানো হ'বে।

কয়েকদিন হইল ঠাকুর শ্রীযুক্ত কেশবের বাটীতে নববৃন্দাবন নাটক দেখিতে গিয়াছিলেন। সঙ্গে নরেন্দ্র ও রাখাল ছিলেন। নরেন্দ্র অভিনয়ে যোগ দিয়াছিলেন। কেশব পাওহারী বাবা সাজিয়াছিলেন।

শ্রীরামকৃষ্ণ ( নরেন্দ্রাদি ভক্তের প্রতি )। কেশব ( সেন ) সাধু সেজে শান্তি জল ছড়াতে লাগ্‌লো। আমার কিন্তু ভাল লাগ্‌ল না। অভিনয় ক'রে শান্তি জল!

"আর একজন ( কু-বাবু ) পাপ পুরুষ সেজেছিল। ও রকম সাজাও ভাল না। নিজে পাপ করাও ভাল না—পাপের অভিনয় করাও ভাল না।

নরেন্দ্রের শরীর তত সুস্থ ন'য়,—কিন্তু তাঁহার গান শুনিতে ঠাকুরের ভারি ইচ্ছা। তিনি বলিতেছেন—'নরেন্দ্র এরা বলছে, একটু গা না।'

নরেন্দ্র তানপুরা লইয়া গাইতেছেন—

গান—আমার প্রাণপিঞ্জরের পাখী গাওনা রে।

ব্রহ্মকল্পতরুপরে বসে রে পাখী, বিভু গুণ গাও দেখি,

( গাও, গাও ) ; ধর্ম্ম অর্থ কাম মোক্ষ, সুপক্ক ফল খাওনা রে।

বল বল আত্মারাম, পড় প্রাণারাম,

হৃদয়-মাঝে প্রাণ-বিহঙ্গ ডাকো অবিরাম,

ডাকো তৃষিত চাতকের মত, পাখী অলস থেকো না রে।

গান— বিশ্বভুবন রঞ্জন ব্রহ্ম পরম জ্যোতি।

অনাদিদেব জগপতি প্রাণের প্রাণ ॥

গান— ওহে রাজ রাজেশ্বর দেখা দাও।

চরণে উৎসর্গ দান, করিতেছি এই প্রাণ,

সংসার অনলকুণ্ডে ঝলসি গিয়াছে তাও।

কলুষ কলঙ্কে তাহে, আবরিত এ হৃদয় ;

মোহে মুগ্ধ মৃত প্রায়, হয়ে আছি দয়াময়,

মৃত সঞ্জীবনী দৃষ্টে, শোধন করিয়ে লও।

গান— গগনময় থাল রবিচন্দ্র দীপক জ্বলে (৩য় ভাগ, ১৮৪পৃষ্ঠা)

গান—চিদাকাশে হলো পূর্ণ প্রেমচন্দ্রোদয় হে। (২য় ভাগ, ১৬৭ পৃষ্ঠা]

নরেন্দ্রের গান সমাপ্ত হইল। ঠাকুর ভবনাথকে গান গাহিতে বলিতেছেন। ভবনাথ গাহিতেছেন—

গান—দয়াঘন তোমা হেন কে হিতকারী !

সুখে দুঃখে সম, বন্ধু এমন কে, পাপ তাপ ভয়হারী।

নরেন্দ্র ( সহাস্যে )। এ ( ভবনাথ ) পান মাছ ত্যাগ করেছে।

শ্রীরামকৃষ্ণ ( ভবনাথের প্রতি, সহাস্যে )। সে কি রে ! পান মাছে কি হয়েছে ? ওতে কিছু দোষ হয় না। **কামিনীকাঞ্চন ত্যাগই ত্যাগ।** রাখাল কোথায় ?

এক জন ভক্ত। আজ্ঞা, রাখালঘুমুচ্ছেন।

ঠাকুর ( সহাস্যে )। এক জন মাদুর বগলে করে যাত্রা শুন্‌তে এসেছিল। যাত্রার দেরী দেখে মাদুরটী পেতে ঘুমিয়ে পড়্‌লো। যখন উঠ্‌লো তখন সব শেষ হয়ে গেছে ! ( সকলের হাস্য )।

"তখন মাদুর বগলে করে বাড়ী ফিরে গেলো ( হাস্য )।

রামদয়াল বড় পীড়িত। আর এক ঘরে শয্যাগত। ঠাকুর সেই ঘরের সম্মুখে গিয়া, কেমন আছেন জিজ্ঞাসা করিলেন।

[ পঞ্চদশী, বেদান্ত শাস্ত্র ও শ্রীরামকৃষ্ণ। সংসারী ও শাস্ত্রার্থ। ]

বেলা ৪টা হইবে। বৈঠকখানা ঘরে ঠাকুর নরেন্দ্র, রাখাল, মাষ্টার, ভবনাথ প্রভৃতি ভক্তসঙ্গে বসিয়া আছেন। কয়েক জন ব্রাহ্ম ভক্ত আসিয়াছেন। তাঁহাদের সঙ্গে কথা হইতেছে।

ব্রাহ্মভক্ত। মহাশয়ের পঞ্চদশী দেখা আছে ?

শ্রীরামকৃষ্ণ। ও সব একবার প্রথম প্রথম শুন্‌তে হয়,—প্রথম প্রথম একবার বিচার করে নিতে হয়। তার পর—

'যতনে হৃদয়ে রেখো আদরিণী শ্যামা মাকে,
মন তুই দেখ আর আমি দেখি, আর যেন কেউ নাহি দেখে।'

"সাধনাবস্থায় ও সব শুন্‌তে হয়। তাঁকে লাভের পর জ্ঞানের অভাব থাকে না। মা রাশ ঠেলে দেন !

"প্রথমে বানান করে লিখতে হয়,—তার পর অমনি টেনে যাও।

"সোণা গলাবার সময় খুব উঠে পড়ে লাগতে হয়। এক হাতে হাপর—এক হাতে পাখা—মুখে চোঙ্গ—যতক্ষণ না সোণা গলে। গলার পর, যাই গড়নেতে ঢালা হলো,—অমনি নিশ্চিন্ত।

"শাস্ত্র শুধু পড়্‌লে হয় না। কামিনীকাঞ্চনে থাক্‌লে শাস্ত্রের মর্ম্ম বুঝতে দেয় না। সংসারের আসক্তিতে জ্ঞান লোপ হয়ে যায়।

'সাধ করে শিখেছিলাম কাব্যরস যত।
কালার পিরীতে পড়ে সব হইল হত॥' (সকলের হাস্য।)

ঠাকুর ব্রাহ্মভক্তদের সহিত শ্রীযুক্ত কেশবের কথা বলিতেছেন—

"কেশবের যোগ ভোগ। সংসারে থেকে ঈশ্বরের দিকে মন আছে।

একজন ভক্ত Convocation ( বিশ্ববিদ্যালয়ের পণ্ডিতদের বাৎ-রিক সভা ) সম্বন্ধে বলিতেছেন—দেখলাম লোকে লোকারণ্য !

শ্রীরামকৃষ্ণ। অনেক লোক এক সঙ্গে দেখলে ঈশ্বরের উদ্দীপন হয়। আমি দেখ্‌লে বিহ্বল হয়ে যেতাম। [ তৃতীয় খণ্ড সমাপ্ত।

# চতুর্থ খণ্ড।

## নন্দনবাগান ব্রাহ্মসমাজে রাখাল, মাষ্টার প্রভৃতি ভক্তসঙ্গে।

## প্রথম পরিচ্ছেদ।

[ শ্রীমন্দিরদর্শন ও উদ্দীপন। শ্রীরাধার প্রেমোন্মাদ। ]

ঠাকুর শ্রীরামকৃষ্ণ নন্দনবাগান ব্রাহ্মসমাজ-মন্দিরে ভক্তসঙ্গে বসিয়া আছেন। ব্রাহ্মভক্তদের সহিত কথা কহিতেছেন। সঙ্গে রাখাল, মাষ্টার প্রভৃতি আছেন। বেলা পাঁচটা হইবে।

৺কাশীশ্বর মিত্রের বাড়ী নন্দনবাগানে। তিনি পূর্ব্বে সদরওয়ালা ছিলেন। আদি ব্রাহ্মসমাজভুক্ত ব্রহ্মজ্ঞানী। তিনি নিজের বাড়ীতেই দ্বিতলায় বৃহৎ প্রকোষ্ঠ-মধ্যে ঈশ্বরের উপাসনা করিতেন, আর ভক্তদের নিমন্ত্রণ করিয়া মাঝে মাঝে উৎসব করিতেন। তাঁহার স্বর্গারোহণের পর শ্রীনাথ, যজ্ঞনাথ প্রভৃতি তাঁহার পুত্রগণ কিছুদিন ঐরূপ উৎসব করিয়াছিলেন। তাঁহারাই ঠাকুরকে অতি যত্ন করিয়া নিমন্ত্রণ করিয়া আনিয়াছেন।

ঠাকুর প্রথমে আসিয়া নীচে একটি বৈঠকখানা ঘরে আসন গ্রহণ করিয়াছিলেন। সে ঘরে ব্রাহ্মভক্তগণ ক্রমে ক্রমে আসিয়া একত্রিত হইয়াছিলেন। শ্রীযুক্ত রবীন্দ্র (ঠাকুর) প্রভৃতি ঠাকুরবংশের ভক্তগণ এই উৎসবক্ষেত্রে উপস্থিত ছিলেন।

আহূত হইয়া ঠাকুর ভক্তসঙ্গে দ্বিতলায় উপাসনামন্দিরে গিয়া উপবেশন করিলেন। উপাসনার গৃহের পূর্ব্বধারে বেদী রচনা হইয়াছে। দক্ষিণপশ্চিম কোণে একটী ইংরাজী বাদ্যযন্ত্র রহিয়াছে (piano)। ঘরের উত্তরাংশে কয়েকখানি চেয়ার পাতা আছে। তাহারই পূর্ব্ব ধারে দ্বার আছে—অন্তঃপুরে যাওয়া যায়।

সন্ধ্যার সময় উৎসবের উপাসনা আরম্ভ হইবে। আদি ব্রাহ্মসমাজের শ্রীযুক্ত ভৈরব বন্দ্যোপাধ্যায় দু একটি ভক্তসঙ্গে বেদীতে বসিয়া উপাসনা কার্য্য সম্পন্ন করিবেন।

গ্রীষ্মকাল—আজ বুধবার, চৈত্র কৃষ্ণা দশমী তিথি। ব্রাহ্মভক্তেরা অনেকে নীচের বৃহৎ প্রাঙ্গণে বা বারান্দায় বেড়াইতেছেন। শ্রীযুক্ত জানকী ঘোষাল প্রভৃতি কেহ কেহ ঠাকুর শ্রীরামকৃষ্ণের কাছে উপাসনা গৃহে আসিয়া আসন গ্রহণ করিয়াছেন। তাঁহার মুখে ঈশ্বরীয় কথা শুনিবেন। ঘরে প্রবেশ করিবামাত্র বেদীর সম্মুখে ঠাকুর প্রণাম করিলেন। আসন গ্রহণ করিয়া রাখাল, মাষ্টার প্রভৃতিকে কহিতেছেন—

"নরেন্দ্র আমায় বলেছিল, 'সমাজ মন্দির প্রণাম করে কি হয়?'

"মন্দির দেখলে তাঁকেই মনে পড়ে—উদ্দীপন হয়। যেখানে তাঁর কথা হয় সেইখানে তাঁর আবির্ভাব হয়,—আর সকল তীর্থ উপস্থিত হয়। এ সব জায়গা দেখলে ভগবানকেই মনে পড়ে।

"এক জন ভক্ত বাবলা গাছ দেখে ভাবাবিষ্ট হয়েছিল!—এই মনে করে যে এই কাঠে ঠাকুর রাধাকান্তের বাগানের জন্য কুড়ুলের বাঁট হয়!

"এক জন ভক্তের এরূপ গুরুভক্তি যে গুরুর পাড়ার লোককে দেখে ভাবে বিভোর হয়ে গেল!

"মেঘ দেখে—নীলবসন দেখে—চিত্রপট দেখে—শ্রীমতীর কৃষ্ণের উদ্দীপন হ'তো! তিনি এই সব দেখে উন্মত্তের ন্যায় 'কোথায় কৃষ্ণ!' বলে ব্যাকুল হ'তেন।

ঘোষাল। উন্মাদ ত ভাল নয়।

শ্রীরামকৃষ্ণ। সে কি গো! একি বিষয়চিন্তা করে উন্মাদ, যে অচৈতন্য হবে? এ অবস্থা যে ভগবান চিন্তা করে হয়! প্রেমোন্মাদ—জ্ঞানোন্মাদ—কি শুনো নাই?

[ উপায়। ঈশ্বরকে ভালবাসা ও ছয়রিপু মোড় ফিরানো। ]

একজন ব্রাহ্মভক্ত। কি উপায়ে তাঁকে পাওয়া যায়?

শ্রীরামকৃষ্ণ। তাঁর উপর ভালবাসা।—আর এই সদাসর্ব্বদা বিচার—ঈশ্বরই সত্য জগৎ অনিত্য।

"অশ্বত্থই সত্য—ফল দুদিনের জন্য।

ব্রাহ্মভক্ত। কাম, ক্রোধ, রিপু, রয়েছে, কি করা যায়?

শ্রীরামকৃষ্ণ। ছয় রিপুকে ঈশ্বরের দিকে মোড় ফিরিয়ে দাও।

"আত্মার সহিত রমণ করা, এই কামনা।

"যারা ঈশ্বরের পথে বাধা দেয় তাদের উপর ক্রোধ। তাঁকে পাবার লোভ। 'আমার আমার' যদি করতে হয়—তবে তাঁকে লয়ে। যেমন—আমার কৃষ্ণ, আমার রাম। যদি অহঙ্কার করতে হয় তো বিভীষণের মত!—'আমি রামকে প্রণাম করেছি—এ মাথা আর কারু কাছে অবনত করবো না।'

ব্রাহ্মভক্ত। তিনিই যদি সব করাচ্ছেন তা হলে আমি পাপের জন্য দায়ী নই?

[ Free Will; Responsibility পাপের দায়িত্ব। ]

শ্রীরামকৃষ্ণ (সহাস্যে)। দুর্য্যোধন ঐ কথা বলেছিল—

'ত্বয়া হৃষীকেশ হৃদিস্থিতেন, যথা নিযুক্তোঽস্মি তথাকরোমি।

"যার ঠিক বিশ্বাস—'ঈশ্বরই কর্ত্তা আর আমি অকর্ত্তা'—তার পাপ কার্য্য হয় না। যে নাচতে ঠিক শিখেছে তার বেতালে পা পড়ে না।

"অন্তর শুদ্ধ না হলে ঈশ্বর আছেন বলে বিশ্বাসই হয় না!

ঠাকুর উপাসনা-গৃহে সমবেত লোকগুলিকে দেখিতেছেন ও বলিতেছেন,—"মাঝে মাঝে এরূপ এক সঙ্গে ঈশ্বরচিন্তা ও তাঁর নামগুণ কীর্ত্তন করা খুব ভাল।

"তবে সংসারী লোকদের ঈশ্বরে অনুরাগ ক্ষণিক—যেমন তপ্ত লৌহে জলের ছিটে দিলে, জল তাতে যতক্ষণ থাকে!

[ ব্রহ্মোপাসনা ও শ্রীরামকৃষ্ণ। ]

এইবার উপাসনা আরম্ভ হইবে। উপাসনার বৃহৎ প্রকোষ্ঠ ব্রাহ্মভক্তে পরিপূর্ণ হইল। কয়েকটী ব্রাহ্মিকা ঘরের উত্তর দিকে চেয়ারে আসিয়া বসিলেন—হাতে সঙ্গীতপুস্তক।

পিয়ানো ও হারমোনিয়াম সংযোগে ব্রহ্মসঙ্গীত গীত হইতে লাগিল। সঙ্গীত শুনিয়া ঠাকুরের আনন্দের সীমা রহিল না। ক্রমে উদ্বোধন,—প্রার্থনা,—উপাসনা। বেদীতে উপবিষ্ট আচার্য্যগণ বেদ হইতে মন্ত্রপাঠ করিতে লাগিলেন—

'ওঁ পিতা নোঽসি পিতা নোবোধি। নমস্তেঽস্তু মা মা হিংসীঃ।

তুমি আমাদের পিতা আমাদের সদ্‌বুদ্ধি দাও—তোমাকে নমস্কার ! আমাদিগকে বিনাশ করিও না।'

ব্রাহ্মভক্তেরা সমস্বরে আচার্য্যের সহিত বলিতেছেন—

ওঁ সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম। আনন্দরূপমমৃতং যদ্বিভাতি। শান্তম্ শিবমদ্বৈতম্। শুদ্ধমপাপবিদ্ধম্।

এইবার আচার্য্যগণ স্তব করিতেছেন—

ওঁ নমস্তে সতে তে জগৎকারণায়
নমস্তে চিতে সর্ব্বলোকাশ্রয়ায়। ইত্যাদি।

স্তোত্র পাঠের পর আচার্য্যেরা প্রার্থনা করিতেছেন—

অসতোমা সদ্‌গময়। তমসো মা জ্যোতির্গময়। মৃত্যোর্মাঽমৃতং গময়। আবিরাবির্ম্মএধি। রুদ্রযত্তে দক্ষিণং মুখং তেন মাং পাহি নিত্যম্।

স্তোত্রাদি পাঠ শুনিয়া ঠাকুর ভাবাবিষ্ট হইতেছেন। এইবার আচার্য্য প্রবন্ধ পাঠ করিতেছেন।

[ অক্রোধপরমানন্দ শ্রীরামকৃষ্ণ। অহেতুককৃপাসিন্ধু। ]

উপাসনা হইয়া গেল। ভক্তদের লুচি মিষ্টান্ন আদি খাওয়াইবার উদ্যোগ হইতেছে। ব্রাহ্মভক্তেরা অধিকাংশই নীচের প্রাঙ্গণে ও বারাণ্ডায় বায়ু সেবন করিতেছেন।

রাত নয়টা হইল। ঠাকুরের দক্ষিণেশ্বরের মন্দিরে ফিরিয়া যাইতে হইবে। গৃহস্বামীরা আহূত সংসারী ভক্তদের লইয়া খাতির করিতে করিতে এত ব্যতিব্যস্ত হইয়াছেন যে ঠাকুরের আর কোন সংবাদ লইতে পারিতেছেন না।

শ্রীরামকৃষ্ণ (রাখাল প্রভৃতির প্রতি)। কিরে কেউ ডাকেনা যে রে !

রাখাল (সক্রোধে)। মহাশয়, চলে আসুন—দক্ষিণেশ্বরে যাই।

শ্রীরামকৃষ্ণ ( সহাস্যে )। আরে রোস্—গাড়ীভাড়া তিন টাকা দু আনা কে দেবে !—রোক্ করলেই হয় না। পয়সা নাই আবার ফাঁকা রোক্ ! আর এত রাত্রে খাই কোথা !

অনেকক্ষণ পরে শোনা গেল, পাতা হইয়াছে। সব ভক্তদের এককালে আহ্বান করা হইল। সেই ভিড়ে ঠাকুর রাখাল প্রভৃতির সঙ্গে

দ্বিতলায় জলযোগ করিতে চলিলেন। ভিড়েতে বসিবার জায়গা পাওয়া যাইতেছে না। অনেক কষ্টে ঠাকুরকে একধারে বসানো হইল। স্থানটী অপরিষ্কার। একজন রন্ধনী ব্রাহ্মণী তরকারী পরিবেশন করিল—ঠাকুরের তরকারী খাইতে প্রবৃত্তি হইল না। তিনি নুন টাক্‌না দিয়া লুচি খাইলেন ও কিঞ্চিৎ মিষ্টান্ন গ্রহণ করিলেন।

ঠাকুর দয়াসিন্ধু। গৃহস্বামীদের ছোকরা বয়স। তাহারা তাঁহার পূজা করিতে জানে না বলিয়া তিনি কেন বিরক্ত হইবেন? তিনি না খাইয়া চলিয়া গেলে যে তাহাদের অমঙ্গল হইবে। আর তাহারা ঈশ্বরকে উদ্দেশ করিয়াই এই সমস্ত আয়োজন করিয়াছে।

আহারান্তে ঠাকুর গাড়ীতে উঠিলেন। গাড়ী ভাড়া কে দিবে? গৃহস্বামীদের দেখতেই পাওয়া যাচ্ছে না। ঠাকুর গাড়ীভাড়া সম্বন্ধে ভক্তদের কাছে আনন্দ করিতে করিতে গল্প করিয়াছিলেন—

"গাড়ী ভাড়া চাইতে গেল। তা প্রথমে হাঁকিয়ে দিলে!—তার পর অনেক কষ্টে তিন টাকা পাওয়া গেল, দু আনা আর দিলে না! বলে ঐতেই হবে।"

শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত, চতুর্থ ভাগ, চতুর্থ খণ্ড সমাপ্ত।

---

# পঞ্চম খণ্ড।

## প্রথম পরিচ্ছেদ।

### [ দক্ষিণেশ্বরমন্দিরে। ঠাকুরের শ্রীচরণপূজা। ]

ঠাকুর শ্রীরামকৃষ্ণ আজ সন্ধ্যারতির পর দক্ষিণেশ্বর কালীমন্দিরে দেবী প্রতিমার সম্মুখে দাঁড়াইয়া দর্শন করিতেন, ও চামর লইয়া কিয়ৎক্ষণ ব্যজন করিতেছেন।

গ্রীষ্মকাল। জ্যৈষ্ঠ শুক্লা তৃতীয়া তিথি। গত মঙ্গলবার অমাবস্যার কথা দ্বিতীয় ভাগ পঞ্চম খণ্ডে প্রকাশিত হইয়াছে। আজ কলিকাতা হইতে সন্ধ্যার পর রাম, কেদার ( চাটুর্য্যে ), তারক, ঠাকুরের জন্য ফুল মিষ্টান্ন লইয়া একখানি গাড়ী করিয়া, আসিয়াছেন।

শ্রীযুক্ত কেদারের বয়ঃক্রম প্রায় পঞ্চাশ হইবে। পরম ভক্ত। ঈশ্বরের কথা হইলেই চক্ষু জলে ভাসিয়া যায়। প্রথমে ব্রাহ্মসমাজে যাতায়াত করিতেন;—তৎপরে কর্ত্তাভজা, নবরসিক প্রভৃতি নানা সম্প্রদায়ের সহিত মিলিয়া অবশেষে ঠাকুর শ্রীরামকৃষ্ণের পদাশ্রয় লইয়াছেন। রাজসরকারে accountantএর কর্ম্ম করেন। তাঁহার বাটী কাঁচড়াপাড়ার নিকট হালিসহর গ্রামে।

শ্রীযুক্ত তারকের বয়ঃক্রম ২৪ বৎসর হইবে। বিবাহ করিয়াছিলেন—কিছু দিন পরে পত্নীবিয়োগ হইল। তাঁহার বাটী বারাসাত গ্রামে। তাঁহার পিতা এক জন উচ্চদরের সাধক—ঠাকুর শ্রীরামকৃষ্ণকে অনেকবার দর্শন করিয়াছিলেন। তারকের মাতৃবিয়োগের পর তাঁহার পিতা দ্বিতীয় বার দারপরিগ্রহ করিয়াছেন।

তারক রামের বাটীতে সর্ব্বদা যাতায়াত করেন। তাঁহার ও নিত্যগোপালের সঙ্গে তিনি প্রায় ঠাকুরকে দর্শন করিতে আইসেন। এখনও একটী আফিসে কর্ম্ম করিতেছেন। কিন্তু সর্ব্বদাই উদাস ভাব।

ঠাকুর শ্রীরামকৃষ্ণ কালীঘর হইতে বহির্গত হইয়া চাতালে ভূমিষ্ঠ

হইয়া মাকে প্রাণাম করিলেন। দেখিলেন রাম, মাস্টার, কেদার, তারক প্রভৃতি ভক্তেরা সেখানে দাঁড়াইয়া আছেন।

[ শ্রীযুক্ত তারকের প্রতি স্নেহ। কেদার ও কামিনীকাঞ্চন। ]

ঠাকুর তারককে চিবুক ধরিয়া আদর করিতেছেন। তাঁহাকে দেখিয়া বড়ই আনন্দিত হইয়াছেন।

ঠাকুর ভাবাবিষ্ট হইয়া নিজের ঘরে মেজেতে বসিয়া আছেন। পা দুখানি বাড়াইয়া দিয়াছেন,—রাম ও কেদার নানা কুসুম ও পুষ্পমালা দিয়া শ্রীপাদপদ্ম বিভূষিত করিয়াছেন। ঠাকুর সমাধিস্থ।

কেদারের নব রসিকের ভাব। শ্রীচরণের বৃদ্ধাঙ্গুষ্ঠ ধারণ করিয়া আছেন! তাহা হইলে শক্তি সঞ্চার হইবে-এই ধারণা। ঠাকুর একটু প্রকৃতিস্থ হইয়া বলিতেছেন—'মা, আঙ্গুল ধরে আমার কি করতে পারবে!' কেদার বিনীত ভাবে হাত জোড় করিয়া আছেন।

শ্রীরামকৃষ্ণ ( কেদারের প্রতি, ভাবাবেশে ) : কামিনীকাঞ্চনে মন টানে ( তোমার )—মুখে বল্লে কি হবে যে আমার ওতে মন নাই!

" **এগিয়ে পড়**। চন্দন কাঠের পর আরও আছে—রূপার খনি—সোণার খনি—হীরে মাণিক। একটু উদ্দীপন হয়েছে বলে মনে কোরো না যে সব হয়ে গেছে!

ঠাকুর আবার মার সহিত কথা কহিতেছেন। বলিতেছেন,—"মা একে সরিয়ে দাও!" কেদার শুষ্ককণ্ঠ।

রামকে সভয়ে বলিতেছেন,—'ঠাকুর একি বলছেন!'

[ অবতার ও পার্ষদ ]

শ্রীযুক্ত রাখালকে দেখিয়া ঠাকুর আবার ভাবাবিষ্ট হইতেছেন। রাখালকে সম্বোধন করিয়া বলিতেছেন,—

"আমি অনেক দিন এখানে এসেছি!—তুই কবে এলি?

ঠাকুর কি ইঙ্গিত করিয়া বলিতেছেন যে **তিনি ঈশ্বরের অবতার**!—আর রাখাল তাঁহার একজন পার্ষদ—অন্তরঙ্গ?

শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত, চতুর্থ ভাগ, পঞ্চম খণ্ড সমাপ্ত।

---

# ষষ্ঠ খণ্ড।

## ঠাকুর শ্রীরামকৃষ্ণ পেনেটীর মহোৎসব-ক্ষেত্রে রাখাল, রাম, মাষ্টার, ভবনাথ প্রভৃতি ভক্তসঙ্গে।

### প্রথম পরিচ্ছেদ।

[ ঠাকুর সঙ্কীর্ত্তনানন্দে। ঠাকুর কি শ্রীগৌরাঙ্গ ? ]

ঠাকুর শ্রীরামকৃষ্ণ পেনেটীর মহোৎসব-ক্ষেত্রে বহুলোকসমাকীর্ণ রাজপথে সংকীর্ত্তনের দলের মধ্যে নৃত্য করিতেছেন। বেলা একটা হইয়াছে। আজ সোমবার, জ্যৈষ্ঠ শুক্লা ত্রয়োদশী তিথি।

সংকীর্ত্তনমধ্যে ঠাকুরকে দর্শন করিবার জন্য চতুর্দ্দিকে লোক কাতার দিয়া দাঁড়াইতেছে। ঠাকুর প্রেমে মাতোয়ারা হইয়া নাচিতেছেন! কেহ কেহ ভাবিতেছে শ্রীগৌরাঙ্গ কি আবার প্রকট হইলেন! চতুর্দ্দিকে হরিধ্বনি সমুদ্র-কল্লোলের ন্যায় বাড়িতেছে। চতুর্দ্দিক হইতে পুষ্প বৃষ্টি ও হরির লুট পড়িতেছে।

নবদ্বীপ গোস্বামী প্রভু সংকীর্ত্তন করিতে করিতে রাঘবমন্দিরাভিমুখে যাইতেছিলেন। এমন সময়ে ঠাকুর কোথা হইতে তীরবেগে আসিয়া সংকীর্ত্তনদলের মধ্যে অসিয়া নৃত্য করিতেছেন।

এটি **রাঘব পণ্ডিতের** চিঁড়ার মহোৎসব। শুক্লপক্ষের ত্রয়োদশী তিথিতে প্রতিবর্ষে হইয়া থাকে। **দাস রঘুনাথ** প্রথমে এই মহোৎসব করেন। রাঘব পণ্ডিত তাহার পরে বর্ষে বর্ষে করিয়াছিলেন। দাস রঘুনাথকে নিত্যানন্দ বলিয়াছিলেন, 'ওরে চোরা, তুই বাড়ী থেকে কেবল পালিয়ে পালিয়ে আসিস্, আর চুরী করে প্রেম আস্বাদন করিস্—আমরা কেউ জানতে পারি না! আজ তোকে দণ্ড দিব, তুই চিঁড়ার মহোৎসব করে ভক্তদের সেবা কর্।"

ঠাকুর প্রতিবৎসরই প্রায় আসেন, আজও এখানে রাম প্রভৃতি ভক্ত-

সঙ্গে আসিবার কথা ছিল। রাম সকালে কলিকাতা হইতে মাষ্টারের সহিত দক্ষিণেশ্বরে আসিয়াছিলেন। সেইখানে আসিয়া ঠাকুরকে দর্শন ও প্রণামান্তর উত্তরের বারান্দায় আসিয়া প্রসাদ পাইলেন। রাম কলিকাতা হইতে যে গাড়ীতে আসিয়াছিলেন সেই গাড়ী করিয়া ঠাকুরকে পেনেটীতে আনা হইল। সেই গাড়ীতে রাখাল, মাষ্টার, রাম, ভবনাথ আরও দুএকটী ভক্ত—তাহার মধ্যে একজন ছাদে বসিয়াছিলেন।

গাড়ী Magazine Road দিয়া চানকের বড় রাস্তায় (Trunk Road) গিয়া পড়িল। যাইতে যাইতে ঠাকুর ছোকরা ভক্তদের সঙ্গে অনেক ফষ্টি নাষ্টি করিতে লাগিলেন।

[ পেনেটী মহোৎসবে শ্রীরামকৃষ্ণের মহাভাব। ]

পেনেটীর মহোৎসব-ক্ষেত্রে গাড়ী পৌঁছিবামাত্র রাম প্রভৃতি ভক্তেরা দেখিয়া অবাক হইলেন—ঠাকুর গাড়ীতে এই আনন্দ করিতেছিলেন, হঠাৎ একাকী নামিয়া তীরের ন্যায় ছুটিতেছেন! তাঁহারা অনেক খুঁজিতে খুঁজিতে দেখিলেন যে নবদ্বীপ গোস্বামীর সংকীর্ত্তনের দলের মধ্যে ঠাকুর নৃত্য করিতেছেন ও মাঝে মাঝে সমাধিস্থ হইতেছেন। পাছে পড়িয়া যান শ্রীযুক্ত নবদ্বীপ গোস্বামী সমাধিস্থ দেখিয়া তাঁহাকে অতি যত্নে ধারণ করিতেছেন। আর চতুর্দ্দিকের ভক্তরা হরিধ্বনি করিয়া তাঁহার চরণে পুষ্প ও বাতাসা নিক্ষেপ করিতেছেন ও একবার দর্শন করিবার জন্য ঠেলাঠেলি করিতেছেন!

ঠাকুর অর্দ্ধবাহ্যদশায় নৃত্য করিতেছেন। বাহ্য দশায় নাম ধরিলেন—

গান—যাদের হরি বলিতে নয়ন ঝুরে, ঐ তারা তারা দুভাই এসেছে রে!
যারা আপনি নেচে জগৎ নাচায়, তারা তারা দুভাই এসেছে রে!
( যারা আপনি কেঁদে জগৎ কাঁদায় ) (যারা মার খেয়ে প্রেম যাচে)

ঠাকুরের সঙ্গে সকলে উন্মত্ত হইয়া নাচিতেছেন, আর বোধ করিতেছেন, 'গৌর নিতাই আমাদের সাক্ষাতে নাচিতেছেন!'

ঠাকুর আবার নাম ধরিলেন——

গান—নদে টলমল টলমল করে—গৌর-প্রেমের হিল্লোলে রে!

সংকীর্ত্তনতরঙ্গ রাঘবমন্দিরের অভিমুখে অগ্রসর হইতেছে। সেখানে

পরিক্রমণ ও নৃত্য করিয়া ও শ্রীরাধাকৃষ্ণ বিগ্রহের সম্মুখে প্রণাম করিয়া, গঙ্গাকুলের বাবুদের প্রতিষ্ঠিত শ্রীশ্রীরাধা-কৃষ্ণের বাড়ীর দিকে এই তরঙ্গায়িত জনসঙ্ঘ অগ্রসর হইতেছে।

শ্রীশ্রীরাধাকৃষ্ণের বাড়ীতে সংকীর্ত্তন দলের কিয়দংশ প্রবেশ করিতেছে —অধিকাংশ লোকই প্রবেশ করিতে পারিতেছে না। কেবল দ্বারদেশে ঠেলাঠেলি করিয়া উঁকি মারিতেছে।

[ শ্রীশ্রীরাধাকৃষ্ণের আঙ্গিনা মধ্যে নৃত্য। ]

ঠাকুর শ্রীশ্রীরাধাকৃষ্ণের আঙ্গিনায় আবার নৃত্য করিতেছেন। কীর্ত্তনানন্দে গর্গর মাতোয়ারা! মাঝে মাঝে সমাধিস্থ হইতেছেন। আর চতুর্দ্দিক হইতে পুষ্প ও বাতাসা চরণতলে পড়িতেছে। হরিনামের রোল আঙ্গিনার ভিতর মুহুর্মুহু হইতেছে। সেই ধ্বনি রাজ-পথে পৌঁছিয়া সহস্র কণ্ঠে প্রতিধ্বনিত হইতে লাগিল। ভাগীরথী-বক্ষে যে সকল নৌকা যাতায়াত করিতেছিল তাহাদের আরোহিগণ অবাক্ হইয়া এই সমুদ্রকল্লোলের ন্যায় হরিধ্বনি শুনিতে লাগিল ও নিজেরাও 'হরিবোল' 'হরিবোল' বলিতে লাগিল।

পেনেটীর মহোৎসবে সমবেত সহস্র সহস্র নরনারীগণ ভাবিতেছে, এই মহাপুরুষের ভিতর নিশ্চই শ্রীগৌরাঙ্গের আবির্ভাব হইয়াছে। দুই এক জন ভাবিতেছে, ইনিই বা সাক্ষাৎ সেই শ্রীগৌরাঙ্গ!

ক্ষুদ্র আঙ্গিনায় বহুলোক একত্রিত হইয়াছে। ভক্তেরা অতি সন্তর্পণে ঠাকুর শ্রীরামকৃষ্ণকে বাহিরে আনিলেন।

[ শ্রী মণি সেনের বৈঠকখানায় শ্রীরামকৃষ্ণ। ]

ঠাকুর ভক্তসঙ্গে শ্রীযুক্ত মণিসেনের বৈঠকখানায় আসিয়া উপবেশন করিলেন। এই সেন পরিবারদেরই পেনেটীতে শ্রীশ্রীরাধাকৃষ্ণের সেবা। তাঁহারাই এখন বর্ষে বর্ষে মহোৎসবের আয়োজন করিয়া থাকেন ও ঠাকুরকে নিমন্ত্রণ করেন।

ঠাকুর একটু বিশ্রাম করিলে পর মণিসেন ও তাঁহাদের গুরুদেব নবদ্বীপ-গোস্বামী ঠাকুরকে কক্ষান্তরে লইয়া গিয়া প্রসাদ আনিয়া সেবা করাইলেন। কিয়ৎক্ষণ পরে রাম, রাখাল, মাষ্টার, ভবনাথ, প্রভৃতি

ভক্তদেরও আর এক ঘরে বসান হইল। ঠাকুর ভক্তবৎসল—নিজে দাঁড়াইয়া আনন্দ করিতে করিতে তাঁহাদিগকে খাওয়াইতেছেন।

# দ্বিতীয় পরিচ্ছেদ।

## শ্রীযুক্ত নবদ্বীপ গোস্বামীর প্রতি উপদেশ।

### [ শ্রীগৌরাঙ্গের মহাভাব, প্রেম ও তিন দশা। ]

অপরাহ্ণ। রাখাল, রাম প্রভৃতি ভক্তসঙ্গে ঠাকুর মণি সেনের বৈঠকখানায় বসিয়া আছেন। নবদ্বীপ গোস্বামী প্রসাদ পাওয়ার পর ঠাণ্ডা হইয়া বৈঠকখানায় আসিয়া ঠাকুরের কাছে বসিয়াছেন।

শ্রীযুক্ত মণি সেন ঠাকুরের গাড়ীভাড়া দিতে চাহিলেন। ঠাকুর তখন বৈঠকখানায় একটী কৌচে বসিয়া আছেন আর বলিতেছেন,—'গাড়ীভাড়া ওরা ( রাম প্রভৃতিরা ) নেবে কেন? ওরা রোজগার করে।'

এইবার ঠাকুর নবদ্বীপ গোস্বামীর সহিত ঈশ্বরীয় কথা কহিতেছেন।

শ্রীরামকৃষ্ণ ( নবদ্বীপে প্রতি )। ভক্তি পাকলে ভাব;—তার পর মহাভাব;—তার পর প্রেম;—তারপর বস্তু লাভ ( ঈশ্বর লাভ )।

"গৌরাঙ্গের—মহাভাব, প্রেম।

"এই প্রেম হলে জগৎ ত ভুল হয়ে যাবেই। আবার নিজের দেহ যে এত প্রিয় তাও ভুল হয়ে যায়! গৌরাঙ্গের এই প্রেম হয়েছিল। সমুদ্র দেখে যমুনা ভেবে ঝাঁপ দিয়ে পড়্‌লো!

"জীবের মহাভাব বা প্রেম হয় না—তাদের ভাব পর্য্যন্ত। আর গৌরাঙ্গের তিনটী অবস্থা হ'ত। কেমন?

নবদ্বীপ। আজ্ঞা হাঁ। অন্তর্দ্দশা, অর্দ্ধবাহ্যদশা, আর বাহ্যদশা।

শ্রীরামকৃষ্ণ। অন্তর্দ্দশায় তিনি সমাধিস্থ থাকতেন। অর্দ্ধবাহ্যদশায় কেবল নৃত্য করিতে পারতেন। বাহ্যদশায় নামসংকীর্ত্তন করতেন।

নবদ্বীপ তাঁহার ছেলেটীকে আনিয়া ঠাকুরের সঙ্গে আলাপ করিয়া দিলেন। ছেলেটী যুবা পুরুষ— শাস্ত্র অধ্যয়ন করেন। তিনি ঠাকুরকে প্রণাম করিলেন।

নবদ্বীপ। ঘরে শাস্ত্র পড়ে। এদেশে বেদ এক রকম পাওয়াই যেত না। মোক্ষমূলর ছাপালেন তাই তবু লোকে পড়ছে।

[ পাণ্ডিত্য ও শাস্ত্র। শাস্ত্রের সার যেনে নিতে হয়। ]

শ্রীরামকৃষ্ণ। বেশী শাস্ত্র পড়াতে আরও হানি হয়।

"শাস্ত্রের সার জেনে নিতে হয়। তার পর আর গ্রন্থের কি দরকার।

"সার টুকু জেনে ডুব মারতে হয়—ঈশ্বর লাভের জন্য!

"আমায় মা জানিয়ে দিয়েছেন বেদান্তের সার—ব্রহ্ম সত্য, জগৎ মিথ্যা। গীতার সার,—দশবার গীতা বল্লে যা হয়, অর্থাৎ 'ত্যাগী, 'ত্যাগী।

নবদ্বীপ। 'ত্যাগী' ঠিক হয় না, 'তাগী' হয়। তা'হলেও সেই মানে। তগ্ ধাতু ঘঞ্ = তাগ;—তার উত্তর ইন্ প্রত্যয়—তাগী। 'ত্যাগী' মানেও যা 'তাগী' মানেও তাই।

শ্রীরামকৃষ্ণ। গীতার সার মানে—হে জীব, সব ত্যাগ করে ভগবানকে পাবার জন্য সাধন কর।

নবদ্বীপ। ত্যাগ করবার মন কই হচ্ছে?

শ্রীরামকৃষ্ণ। তোমরা গোস্বামী, তোমাদের ঠাকুর সেবা আছে;—তোমাদের সংসার ত্যাগ করলে চলবে না। তা হলে ঠাকুর সেবা কে করবে? তোমরা মনে ত্যাগ করবে।

"তিনিই লোকশিক্ষার জন্য তোমাদের সংসারে রেখেছেন—তুমি হাজার মনে করো, ত্যাগ করতে পারবে না—তিনি এমন প্রকৃতি তোমায় দিয়েছেন যে তোমার সংসারের কাজই করতে হবে।

"কৃষ্ণ অর্জ্জুনকে বলছেন—তুমি 'যুদ্ধ করবো না' কি বলছো—তুমি ইচ্ছা করলেই যুদ্ধ থেকে নিবৃত্ত হতে পারবে না! তোমার প্রকৃতিতে তোমায় যুদ্ধ করাবে!

[ সমাধিস্থ শ্রীরামকৃষ্ণ। গোস্বামীর যোগ ও ভোগ। ]

শ্রীকৃষ্ণ অর্জ্জুনের সহিত কথা কহিতেছেন—এই কথা বলিতে বলিতে ঠাকুর আবার সমাধিস্থ হইতেছেন! দেখিতে দেখিতে সমস্ত স্থির!—চক্ষু পলকশূন্য। নিশ্বাস বহিতেছে কি না বহিতেছে,—বুঝা যায় না!

